"তাহার পর ক্রমশ, তাঁহার উপন্যাসের পর উপন্যাস প্রকাশিত হইতে লাগিল—আমার দেখিয়া বড়ই আনন্দ হইত।

"আগে আমাদের বাড়ীতে অবরোধপ্রথা খুবই মানিয়া চলা হইত। মেয়েদের এবাড়ী ওবাড়ী যাইতে হইলেও ঘেরাটোপ-ঢাকা পাল্কীতে চড়িয়া যাইতে হইত; এবং পাল্কীর সঙ্গে সঙ্গে ২।১ জন করিয়া দারোয়ানও যাইত। যে সকল পুরস্ত্রীগণ গঙ্গাস্নানে যাইতেন, তাঁহাদিগকে পাল্কী করিয়া লইয়া গিয়া, পাল্কীসুদ্ধ জলে ডুবাইয়া আনা হইত। কিন্তু এই অবরোধপ্রথার বিরুদ্ধে সর্ব্বপ্রথম মেজদাদা অস্ত্রধারণ করিলেন। তাঁহার পূর্ব্বে বঙ্গদেশে সামাজিক কুপ্রথার বিরুদ্ধে আর কেহই হস্তোত্তোলন করিয়াছিলেন বলিয়া, আমার মনে হয় না। এই অসমসাহসিক কার্য্যের জন্য তাঁহাকে তৎকালীন জন-সমাজে অনেক অপ্রিয় মন্তব্যও সহ্য করিতে হইয়াছিল। ফলে আমাদের অন্তঃপুরিকাগণের মধ্যে গাড়ীর চলন হইয়া পড়িল।

"স্বর্ণকুমারীর সঙ্গে যখন শ্রীযুক্ত জানকীনাথ ঘোষালের বিবাহ হইল, তখন আমাদের অন্তঃপুরে আরও কিছু কিছু পরিবর্ত্তন ঘটিতে আরম্ভ করিল। পূর্ব্বে আমাদের শুইবার ঘরে খাট-বিছানা ছাড়া

(১৩০৮ ইং ১৯০১), কৌতুকনাট্য (১৩০৮ ইং ১৯০১), দেবকৌতুক (১৩১২), কনে-বদল (১৩১৩), পাকচক্র (১৩১৯), রাজকন্যা (১৩২০)। এতদ্ভিন্ন স্বর্ণকুমারীর রচিত কয়েকখানি শিশুপাঠ্য পুস্তকও আছে; যথা—গল্পস্বল্প, সচিত্র বর্ণবোধ, বাল্যবিনোদ, প্রথমপাঠ্য ব্যাকরণ এবং কীর্ত্তিকলাপ।

লেখিকা মহাশয়ার ভ্রমণ এবং নক্ষত্রজগৎ সম্বন্ধীয় অনেকগুলি প্রবন্ধ যাহা ভারতীতে সময়ে সময়ে প্রকাশিত হইয়াছিল—এখনও সেগুলি অপ্রকাশিত অবস্থায় রহিয়াছে। ১৭ই শ্রাবণ ১৩২১।

অন্য কোনও তেমন আসবাবপত্র থাকিত না; কিন্তু জানকী-বাবু আসিয়াই, তাঁহার ঘরটি নানাবিধ চৌকি কৌচ কেদারায় অতি পরিপাটিরূপে যখন সজ্জিত করিলেন, তখন তাঁহার অনুকরণে ক্রমে ক্রমে আমাদের অন্তঃপুরের সমস্ত ঘরগুলিরই শ্রী ফিরিয়া গেল। কক্ষগুলির আমূল সৌষ্ঠব বর্দ্ধিত হইল, এবং রীতিমত সুসজ্জিত পরিষ্কার ও পরিচ্ছন্ন হইয়া উঠিল। জানকী আমাদের পরিবারে আরও একটি নূতন জিনিষের প্রবর্ত্তন করেন। সেটি হোমিওপ্যাথিক চিকিৎসা।

"অক্রূরচন্দ্র দত্তের বাড়ীর রাজেন্দ্রচন্দ্র দত্ত মহাশয় কলিকাতায় তখন একজন সুবিখ্যাত অর্থাপ্রতিগ্রাহী (amateur) হোমিওপ্যাথিক চিকিৎ-সক। তিনিই ডাক্তার মহেন্দ্রলাল সরকার মহাশয়কে হোমিওপ্যাথিক-তন্ত্রে দীক্ষিত করেন। জানকী তাঁহাকে আমাদের বাড়ীতে লইয়া আসেন।

"রাজেন্দ্রবাবু এক রকম নূতন রান্না আবিষ্কার করিয়াছিলেন, তাহার নাম "রাজভোগ"। তাঁহার নবাবিষ্কৃত এই রান্নাটি খাইতে আমরা ঔৎসুক্য প্রকাশ করায়, তিনি একদিন আমাদের বাড়ীতে তাহার উদ্যোগ করিলেন। চাল ডাল চড়াইয়া, আমাদিগকে বলিলেন, "এইবার তোমাদের যাহার যাহা ইচ্ছা, ইহাতে নিক্ষেপ কর।" এই কথায়, আমরা কেউ আমসত্ব, কেউ তেঁতুল, কেউ মাছ, কেউ গুড়, কেউ লঙ্কা, কেউ রসগোল্লা প্রভৃতি যাহার যাহা ইচ্ছা হইল, তাহাই দিলাম। কিয়ৎক্ষণ উক্ত উপকরণগুলি চাল ডালের সহিত সিদ্ধ হইয়া, আহা, সে যে কি উপাদেয় বস্তুই প্রস্তুত হইয়াছিল, তাহা আর কি বলিব! তাঁহার সহিত আমরাও সারিবন্দি হইয়া "রাজভোগ" ভোজনে বসিয়া গেলাম, কিন্তু মুখে দিবামাত্রই, বহুদিন পূর্ব্বে পীত মাতৃদুগ্ধ পর্য্যন্ত জঠরে অতিষ্ঠ হইয়া উঠিল।

"এই সময়ে সেজদাদা (৺হেমেন্দ্রনাথ) একবার খুব পীড়িত হইয়াছিলেন। আমাদের গৃহচিকিৎসক বেলিসাহেব তাঁহাকে চিকিৎসা করিতেছিলেন। আবার তলে তলে রাজেন্দ্রবাবুর হোমিওপ্যাথিও চলিতেছিল। একদিন রাজেন্দ্রবাবু রোগীর ঘর হইতে বাহির হইতেছিলেন, এমন সময় বেলিসাহেব রোগীকে দেখিতে আসেন। দুয়ারেই দুইজনের চারি চক্ষের শুভমিলন। রাজেন্দ্রবাবুকে যেমন দেখা, বেলিসাহেব একেবারে তেলে-বেগুনে জ্বলিয়া উঠিলেন। ক্রোধে কাঁপিতে কাঁপিতে টুপি ফেলিয়াই, তিনি একছুটে গাড়ীতে গিয়া উঠিয়া পড়িলেন। রাগে গম্ গম্ করিতে করিতে, যাইবার সময় বলিয়া গেলেন "মার্চ্চেণ্ট আবার ডাক্তার?" এই বিপদে গণেন্ দাদা সাহেবের পশ্চাদ্ধাবন করিয়া, তাঁহাকে অনেক কাকুতি-মিনতি করিয়া আবার ফিরাইয়া আনিলেন।

"গণেন্দাদাও একজন সুলেখক ছিলেন। নাট্যাকারে তিনি "বিক্রমোর্ব্বশী"র অনুবাদ করিয়াছিলেন। তিনি অতি চমৎকার ব্রহ্ম-সঙ্গীতও রচনা করিতে পারিতেন। "গাও হে তাঁহারি নাম, রচিত যাঁর বিশ্বধাম" প্রভৃতি সুন্দর গানগুলি তাঁহারই রচিত। তিনি ইতিহাস খুব ভালবাসিতেন। অনেকগুলি ঐতিহাসিক প্রবন্ধও তিনি লিখিয়াছিলেন। তাহার মধ্যে কতকগুলি তাঁহার মৃত্যুর পরে প্রকাশিত হইয়াছে। তাঁহার অপ্রকাশিত রচনা এখনও থাকিতে পারে। তিনি খুব অল্প বয়সেই মারা যান।"

এই সময়েই শ্রীযুক্ত নবগোপাল মিত্র মহাশয়ের উদ্যোগে ও শ্রীযুক্ত গণেন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের আনুকুল্য ও উৎসাহে "হিন্দুমেলা" প্রতিষ্ঠিত হইল। শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ও দেবেন্দ্রনাথ মল্লিক মহাশয়েরা হইলেন, মেলার প্রধান পৃষ্ঠপোষক। শ্রীযুক্ত শিশিরকুমার

ঘোষ এবং মনোমোহন বসুও* এই মেলায় খুব উৎসাহী ছিলেন। এই হিন্দুমেলাই বঙ্গদেশে, যদি সমগ্র ভারতবর্ষে না-ও হয়, সর্ব্বপ্রথম জাতীয় শিল্প-প্রদর্শনীর (National Industrial Exhibition এর) পত্তন করিল। এ মেলায় তখন কৃষি, চিত্র, শিল্প, ভাস্কর্য্য, স্ত্রীলোকদিগের সূচি ও কারুকার্য্য, দেশীয় ক্রীড়া-কৌতুক ও ব্যায়াম প্রভৃতি জাতীয় সমস্ত বিষয়ই প্রদর্শিত হইত। এই মেলা উপলক্ষ্যে কবিতা প্রবন্ধাদিও পঠিত হইত।

নবগোপালবাবু দেখা হইলেই জ্যোতিরিন্দ্রনাথকে উত্তেজনাপূর্ণ জাতীয় ভাবের কবিতা লিখিতে অনুরোধ করিতেন। জ্যোতিবাবু এ সময়ে কবিতা লিখিতেন না, বা ইহার পূর্ব্বেও কখন লেখেন নাই। কিন্তু ক্রমাগত অনুরুদ্ধ হওয়ায়, তিনি একটি কবিতা † লিখিয়াছিলেন। কবিতাটি রচিত হইবামাত্র, নবগোপালবাবু গণেন্দ্রবাবুকে দেখাইতে লইয়া গেলেন। জ্যোতিবাবু সেখানে গিয়া কবিতাটি আবৃত্তি করিয়া শুনাইলে, গণেন্দ্রবাবু "বেশ হয়েছে, এটা এবার মেলায় পড়্‌তে হবে" বলিয়া তাঁহাকে উৎসাহিত করিয়াছিলেন। সেবারকার মেলায় শ্রীযুক্ত শিবনাথ ভট্টাচার্য্য (পরে শাস্ত্রী—সম্প্রতি পরলোকগত), শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র চৌধুরী ও জ্যোতিবাবু—এই তিনজনের তিনটি কবিতা পঠিত হয়। জ্যোতিবাবুর কণ্ঠস্বর খুব ক্ষীণ, অত ভিড়ের মধ্যে ঠিক শোনা যাইবে না বলিয়া, ৺হেমেন্দ্রনাথ ঠাকুর সেটি বজ্রগম্ভীরকণ্ঠে পাঠ করিয়াছিলেন। সেবারকার মেলায় সভাপতি ছিলেন ৺গণেন্দ্রনাথ ঠাকুর।

* সতীনাটক হরিশচন্দ্র প্রভৃতি নাটকপ্রণেতা এবং "মনোমোহন লাইব্রেরী" নামক পুস্তকের দোকানের সত্ত্বাধিকারী।

† ১৩১৩ সালের পৌষ সংখ্যা "ভারতী"তে কবিতাটি বহুদিন পরে প্রকাশিত হইয়াছিল।



৺গণেন্দ্রনাথ ঠাকুর

কোন বিষয়ে কোনও প্রকার বাড়াবাড়ি অথবা রাজদ্রোহ বা শান্তিভঙ্গ না হয়, তাহার উপর দৃষ্টি রাখিবার জন্য বন্ধুভাবে শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র ঘোষাল ডেপুটি ম্যাজিষ্ট্রেট সে সভায় উপস্থিত ছিলেন।

জ্যোতিবাবু বলিলেন, "তত্ত্ববোধিনী পত্রিকার আমল হইতেই প্রকৃতপক্ষে স্বদেশীভাবের প্রচার আরম্ভ হয়। অক্ষয়কুমার দত্ত মহাশয় উক্ত পত্রিকাতে ভারতের অতীত গৌরবের কাহিনী লিখিয়া,লোকের মনে সর্ব্বপ্রথম দেশানুরাগ উদ্দীপিত করিয়াছিলেন ; তাহার পর ৺রাজনারায়ণ বসু মহাশয় হিন্দুমেলার কল্পনা করিয়া, এবং ৺নবগোপাল মিত্র মহাশয় অনুষ্ঠানে তাহা পরিণত করিয়া, এই স্বদেশীভাবের প্রবাহে সে সময়ে প্রচণ্ড একটা বলসঞ্চার করিয়া দিয়াছিলেন। বলিতে গেলে, পূর্ব্বে আদিব্রাহ্মসমাজই তখন স্বদেশীভাবের প্রধান কেন্দ্র ছিল। যখন কেশববাবু তাঁহার দলবলসহ আদিব্রাহ্মসমাজকে ত্যাগ করিলেন, তখন নবগোপালবাবু প্রভৃতি কয়েকজন প্রখ্যাত এবং অকৃত্রিম জনহিতৈষী সহৃদয় লোকনেতা আদিব্রাহ্মসমাজের পতাকাতলে দাঁড়াইয়া, সংবাদপত্রাদিতে লিখিয়া ও মৌখিক বক্তৃতা দিয়া, স্বতঃপ্রবৃত্ত হইয়া আদিসমাজের পক্ষসমর্থন করিতে লাগিলেন। স্বদেশীভাব প্রচার করিবার জন্য পিতৃদেবের অর্থসাহায্যে National Paper নামক একখানি ইংরাজি সাপ্তাহিকও বাহির হইল।

"কতকগুলা "মড়া-খেগো" ঘোড়া লইয়া, নবগোপালবাবুই সর্ব্বপ্রথম বাঙ্গালী সার্কাসের সূত্রপাত করেন। আজ যে বোসের সার্কাসের ( Bose's circusএর ) কৃতিত্ব এবং নানা প্রশংসা-বাণী শুনা যায়, উহা তাহারই পরিণতি এবং নবগোপালবাবুর অনুষ্ঠিত সেই প্রথম বাঙ্গালী সার্কাসেরই চরম ক্রমোন্নতিই বলিতে হইবে। তিনি এত করিলেন, অথচ এখন তাঁহার নামও কেহ করে না। ইহা বড়ই

আক্ষেপের বিষয়। এ দেশে তাঁহার ন্যায় স্বদেশানুরাগী নীরব কর্ম্মবীরের একটা স্থায়ী স্মৃতি-চিহ্ন থাকা নিতান্ত আবশ্যক।”

এই সময়ে কাথ্রাঁ (Cathrin) নামে একজন ফরাসী ৺হেমেন্দ্রনাথের নিকট চাকরীর জন্য আসিয়াছিল। হেমেন্দ্রবাবু তাহাকে ত্রিশটাকা বেতনে পাচক নিযুক্ত করিলেন। সর্ত্ত হইল, সে পাকও করিবে, ফরাসী ভাষাও পড়াইবে। একবার হেমেন্দ্রনাথ সপরিবারে বোলপুর গিয়াছিলেন। জ্যোতিরিন্দ্রনাথও তাঁহাদের সঙ্গে ছিলেন।

“প্রতিভা (এখন মাননীয় বিচারপতি স্যার আশুতোষ চৌধুরী মহাশয়ের পত্নী) তখন দুই বৎসরের শিশু। কাথ্রাঁকেও সঙ্গে লওয়া হইয়াছিল। হিন্দুমতে আমাদের ব্রাহ্মণ রাঁধিত—কাথ্রাঁও তাহাই খাইত, তাহাতে সে কিছুমাত্র অসন্তুষ্ট ছিল না—তবে তাহার ভাতের পরিমাণটা আমাদের অপেক্ষা অনেক বেশী ছিল। সে আমাদের সঙ্গে ফরাসীতেই কথা বলিত, ফরাসীতেই গল্প করিত। তাহার কারণ, সে ফরাসী ভিন্ন আর কোনও ভাষাই জানিত না। আমাদের বিলাতী খানা খাইবার ইচ্ছা হইলে, সেই রাঁধিত। সে অল্প খরচে নানাবিধ সুখাদ্য ডিস্ প্রস্তুত করিতে পারিত। সে আবার অবসর মত প্রতিভাকে দোলও দিত। তাহার জন্য গাছে সে একটা দোলনা টাঙ্গাইয়াছিল। দোল দিতে দিতে সে “হাপ্‌লা—হাপ্‌লা—” রবে সোল্লাসে চীৎকার করিত। সে আবার সেজদাদাকে জিম্‌ন্যাষ্টিক্‌ও শিখাইত। কাথ্রাঁ বোলপুরে থাকিতে, সেখানকার খোঁয়াড় হইতে কতকগুলি স্ফটিক পাথর জমা করিয়াছিল। তাহার পর এক একটা কাঠি বেশ পরিষ্কার করিয়া চাঁচিয়া ছুলিয়া, তাহাতে ঐ সব পাথরগুলি ফলার মত করিয়া বসাইয়া, একদিন সে কি একটা যন্ত্র প্রস্তুত করিয়া ফেলিল। কলিকাতার King Hamilton কোম্পানি সেই পাথর-বসানো কাঠির প্রত্যেকটি ষোল টাকা হিসাবে

তাহার নিকট হইতে কিনিয়া লইল। এই সব পাথর আমরা কতবার দেখিয়াছি, কিন্তু তাহাদ্বারা যে কোনও প্রকার কায হইতে পারে, এ ধারণা আমাদের মাথায় কখনও আসে নাই! কিন্তু সে সামান্য একজন অল্পশিক্ষিত ফরাসী,—পাথরগুলিকে কেমন কাযে লাগাইয়া লইল। শুধু কাযে লাগাইল না, তাহার দ্বারা সে গরীব দুপয়সা রোজগারও করিয়া ফেলিল। ইয়ুরোপীয় ও ভারতবর্ষীয়ের মধ্যে এমনই প্রভেদ!

"তখন জোড়াসাঁকো বাড়ীতে প্রায়ই বন্ধুবান্ধবগণকে ডিনার দেওয়া হইত। কাথ্রাঁই ডিনারের সব প্রস্তুত করিত। একদিনকার ডিনারে, তৎকালীন্ হাইকোর্টের জজ শ্রীযুক্ত দ্বারিকানাথ মিত্র মহাশয় আসিয়াছিলেন। আর একবার বঙ্কিমবাবুকেও খাওয়ান হইয়াছিল। বঙ্কিমবাবুর কথা পরে বলিব।

"কাথ্রাঁ বাস্তবিক রন্ধনে সিদ্ধহস্ত ছিল। ফরাসীরা অবশ্য রান্নার জন্য বিশেষ বিখ্যাত। ইয়ুরোপের সমস্ত বড় বড় লোকের ঘরে ফরাসী পাচকই থাকে। ফরাসীদের রান্না অনেকটা আমাদেরই মত। ইংরাজদের যেমন এক একটা গোটা জানোয়ার টেবিলে ধরিয়া দেওয়া হয়, ফরাসীদের রীতি কিন্তু সেরূপ নয়। তাহারা মাংস বেশ ছোট ছোট করিয়া কাটিয়া, তাহাতে নানাবিধ আনাজ ও মশলা দিয়া, বেশ সুস্বাদু ও মুখরোচক করিয়া পাক করে। সে শাক্‌সব্‌জীর নিরামিষ ডিশও অতি সুন্দর রাঁধিতে পারিত। আমাদের যেমন শাকের ঘণ্ট, শুক্তো প্রভৃতি আছে, সেও সস্ (Sauce) ও মশলা দিয়া, এক একদিন সেই ধরণের এক একটা জিনিষ প্রস্তুত করিত। তাহাকে কখনও কি রাঁধিতে হইবে বলা হইত না, কিন্তু সে নিত্য নূতন নূতন রসনা-পরিতোষকারী রন্ধনে যে অদ্ভূত বুদ্ধি ও শক্তিমত্তার পরিচয় দিত,—তাহাতে আমরা চমৎকৃত না হইয়া পারিতাম না।

"আমাদের সে "চণ্ডীপাঠ হইতে জুতাসেলাই" পর্য্যন্ত প্রায় সমস্তই করিত—সে হিসাবে তাহার বেতন কিন্তু খুবই অল্প বলিতে হইবে। অনেক দিন পর্য্যন্ত সে আমাদের নিকট ছিল, তারপর এক-বার ছুটি লইয়া বাড়ী যায়। সেখান হইতে সে নিয়মিত পত্রাদিও লিখিত; কিন্তু ফরাসী-জার্ম্মান্ (Franco-German) যুদ্ধ বাধার পর হইতে, আর তাহার কোনও সংবাদ পাওয়া যায় নাই। বোধ হয়, বেচারা সেই যুদ্ধেই নিহত হইয়াছে।"

## সাহিত্য-চর্চ্চা ও সমাজ-সংস্কার

"কিঞ্চিৎ জলযোগ" নামক একখানি প্রহসন রচনা করিয়া এতদিনে জ্যোতিরিন্দ্রনাথ সত্য সত্যই সাহিত্যক্ষেত্রে প্রবেশ করিলেন। ইহাই জ্যোতিবাবুর সর্ব্বপ্রথম রচিত গ্রন্থ।

তিনি বলিলেন যে "এ সময়ে আমি কিন্তু পুরাতনপন্থী ছিলাম, তাই মেয়েদের স্বাধীনতা ব্যাপার লইয়া এই গ্রন্থে একটু হাস্যরসের অবতারণা করিয়াছিলাম। প্রহসনখানি প্রকাশিত হওয়ার পর,প্রায় প্রত্যহই দেখিতাম Indian Mirrorএ আমার উপর কিছু-না-কিছু আক্রমণ থাকিতই। আক্রমণকারীদের মতে বইখানি অশ্লীল বিবেচিত হইয়াছিল। প্রথম সংস্করণে এ পুস্তকে আমার নাম ছিল না, তবুও কি-করিয়া যেন আমার নাম প্রকাশিত হইয়া পড়িয়াছিল, তাই সমস্ত আক্রমণ আমার নামেই হইত। নব্যপন্থীদলে এই বই লইয়া খুব একটা হৈচৈ পড়িয়া গিয়াছিল। সমালোচনার জন্য "বঙ্গদর্শনে" এক কাপি পাঠাইয়া দিয়াছিলাম, তাহাতে বঙ্কিমচন্দ্র খুব ভালই বলিয়াছিলেন। সেই একই সংখ্যা বঙ্গদর্শনে "কিঞ্চিৎ জলযোগ" প্রহসনের একটি এবং স্বর্গীয় রাজনারায়ণ বসু মহাশয়ের "হিন্দু ধর্ম্মের শ্রেষ্ঠতা" গ্রন্থের একটি প্রশংসাপূর্ণ সমালোচনা বাহির হয়। Christian Herald বলিয়াছিলেন—"এই প্রহসনে দুষ্য কিছুই নাই।" এই সময়ে শ্রীযুক্ত তারকনাথ পালিত মহাশয় বিলাত হইতে দেশে ফিরেন। আমি যখন Calcutta Collegeএ পড়িতাম, তখন হইতেই তিনি আমায় একজন খুব নিরীহ ভালমানুষ বলিয়া জানিতেন। কিন্তু আমার রচিত প্রহসনে খুব একটা আন্দোলনের সৃষ্টি হইয়াছে শুনিয়া, তিনি "কিঞ্চিৎ জলযোগ" খানি পড়িতে চাহিলেন।

বইখানি পড়িয়া, তিনি হাসিতে হাসিতে বলিলেন—"এতে দোষের কথা ত আমি কই কিছুই দেখিতেছিনা।" পালিত মহাশয়ের অভিমত শুনিয়া, আমি অনেকটা আশ্বস্ত হইয়াছিলাম। আবার ইহার মধ্যেই National Theatreএ এই বইখানির অভিনয়ও হইয়া গিয়াছিল।

"ইহার কিছুদিন পরে মেজদাদা (সত্যেন্দ্রনাথ) বিলাত হইতে ফিরিয়া, আমাদের পরিবারে যখন আমূল পরিবর্ত্তনের বন্যা বহাইয়া দিলেন, তখন আমারও মতের পরিবর্ত্তন ঘটিয়াছিল। তখন হইতে আর আমি অবরোধপ্রথার বিরোধী নহি,বরং ক্রমে ক্রমে একজন সেরা নব্যপন্থী হইয়া উঠিলাম। ইহারই কিছুদিন পূর্ব্বে স্ত্রীস্বাধীনতার উপর কটাক্ষ-পাত করিয়া আমি "কিঞ্চিৎ জলযোগ" লিখিয়াছিলাম বলিয়া, অত্যন্ত দুঃখিত ও অনুতপ্ত হইয়াছিলাম। সেইজন্য "কিঞ্চিৎ জলযোগের" দ্বিতীয় সংস্করণ আর আমি ছাপাই নাই।

"স্ত্রীস্বাধীনতার শেষে আমি এত বড় পক্ষপাতী হইয়া পড়িলাম যে, গঙ্গার ধারের কোন বাগানবাড়ীতে সস্ত্রীক অবস্থান কালে আমার স্ত্রীকে আমি নিজেই অশ্বারোহণ পর্য্যন্ত শিখাইতাম। তাহার পর জোড়াসাঁকো বাড়ীতে আসিয়া, দুইটি আরব ঘোড়ায় দুইজনে পাশাপাশি চড়িয়া, বাড়ী হইতে গড়ের মাঠ পর্য্যন্ত প্রত্যহ বেড়াইতে যাইতাম। ময়দানে পৌছিয়া দুইজনে সবেগে ঘোড়া ছুটাইতাম। প্রতিবাসীরা স্তম্ভিত হইয়া গালে হাত দিত। রাস্তার লোকেরা কৌতূহলে ও বিস্ময়ে মুখব্যাদান করিয়া চাহিয়া, হতভম্ব হইয়া থাকিত। দারোয়ানেরা আমাদের পানে অবাক্ হইয়া চাহিয়া থাকিত। সে সব দিকে আমার ভ্রূক্ষেপও ছিল না। আমি তখন উদ্দাম নব্যভাবের নেশায় উন্মত্ত! এইরূপে অন্তঃপুরের পর্দ্দা ত উঠাইলামই, সঙ্গে সঙ্গে আমার চোখের পর্দ্দাটিও একবারে উঠিয়া গেল!

"ইহার পরেই আমার উপর আমাদের জমিদারী পরিদর্শন ও সংসারের ভার পড়িল। পিতৃদেব স্বহস্তে আমাকে জমিদারী-সংক্রান্ত অনেক কাযকর্ম্ম শিখাইয়াছিলেন। জমিদারী পরিদর্শন উপলক্ষ্যে একবার গুণু-দাদার সঙ্গে আমাকে কটক যাইতে হইয়াছিল। হিন্দুমেলার পর হইতে, কেবলই আমার মনে হইত—কি উপায়ে দেশের প্রতি লোকের অনুরাগ ও স্বদেশপ্রীতি উদ্বোধিত হইতে পারে। শেষে স্থির করিলাম, নাটকে ঐতিহাসিক বীরত্ব-গাথা ও ভারতের গৌরবকাহিনী কীর্ত্তন করিলে, হয়ত কতকটা উদ্দেশ্য সিদ্ধ হইলেও হইতে পারে। এই ভাবে অনুপ্রাণিত হইয়া, কটকে থাকিতে থাকিতেই, আমি "পুরু-বিক্রম" নাটকখানি রচনা করিয়া ফেলিলাম। লিখিয়াই গুণুদাদাকে বইখানি আদ্যোপান্ত শুনাইলাম। তাঁহার এ নাটকখানি খুব ভাল লাগিল। তিনি ছাপাইতে বলিলেন। "পুরু-বিক্রম" প্রকাশিত হইল বটে, কিন্তু প্রথম সংস্করণে এবারেও আমি নাম গোপন করিলাম। "পুরু-বিক্রমে"র সমালোচনায় বঙ্কিমচন্দ্র উপহাস-চ্ছলে বলিয়াছিলেন যে—"পুরু-বিক্রম বীররসের খতীয়ান্।" সেই সঙ্গে ইহাও বলিয়াছিলেন যে—"এই রকম লোক যদি নাটক লেখেন, তাহা হইলে দেশের প্রভূত মঙ্গল সাধিত হইতে পারে।" তাঁহার এরূপ মন্তব্য-প্রকাশের একটা কারণ ছিল। তখন যে সব নাটক বাহির হইত—তাহার অধিকাংশই হইত অশ্লীল, কিন্তু "পুরু-বিক্রমে" সেরূপ কিছুই ছিল না।

"পুরু-বিক্রম শেষে গুজ্‌রাটী ভাষাতেও অনূদিত হয়। য়ুরোপের বিখ্যাত সমালোচক ও সংস্কৃতবিদ্যায় পারদর্শী Sylvin Levi সাহেব গুজ্‌রাটী-সাহিত্যের সমালোচনাপ্রসঙ্গে পুরুবিক্রমের বিস্তর প্রশংসা করিয়াছিলেন, কিন্তু এখানি যে আমারই বাঙ্গলা পুরু-বিক্রমের অনুবাদ, তাহা তিনি জানিতেন না।

"পুরু-বিক্রম প্রকাশিত হওয়ার পর, একদিন Great National Theatre-এর পক্ষ হইতে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও শ্রীযুক্ত অমৃতলাল বসু* প্রভৃতি কয়েকজন অভিনেতা এই নাটকখানির অভিনয় করিবার জন্য, আমার অনুমতি লইতে আসিয়াছিলেন। তখন তরুণ অমৃতলাল সামান্য একজন অভিনেতা মাত্র, কিন্তু তখনই তাঁহার উজ্জ্বল মুখমণ্ডলে আমি এক অপূর্ব্ব প্রতিভার আলোক দেখিতে পাইয়াছিলাম।

("সত্যেন্দ্রনাথের "গাও ভারতের জয়" গানটি পুরু-বিক্রমে সন্নিবিষ্ট করা হইয়াছিল। হিন্দুমেলার সময়ে বিষ্ণুবাবু এই গানটিতে একটা চলিত খাম্বাজ সুর বসাইয়া দিয়াছিলেন—সে সুরে যেন তেমন জোর ছিল না। পরে গ্রেট্ ন্যাশন্যাল থিয়েটারের কর্ত্তৃপক্ষগণ গানটির বেশ একটা জোরাল' সুর দিয়াছিলেন, সেই সুরেই ইহা এখনও গীত হয়।)

"তারপর বেঙ্গল থিয়েটারেও নাটকখানি অভিনীত হয়। ছাতুবাবু-দের বাড়ীর শরচ্চন্দ্র ঘোষ মহাশয় পুরু সাজিয়া ছিলেন। শরৎ বাবুর একটি অতি সুন্দর শাদা আরব ঘোড়া ছিল। ঘোড়াটি যেমন তেজীয়ান্

* নাট্যাচার্য্য রসরাজ শ্রীযুক্ত অমৃতলাল বসু মহাশয়ের মুখে শুনিলাম, অমৃতবাবু যখন হিন্দুস্কুলে পড়েন, তখন জ্যোতিবাবু প্রেসিডেন্সিকলেজে প্রথম বার্ষিক শ্রেণীতে পড়িতেন। সেটা ইংরাজী ১৮৬৫ সাল। এক একদিন জ্যোতি-বাবুর গাড়ী আসিতে দেরী হইলে, ছুটির পর তিনি যখন সংস্কৃত কলেজের সিঁড়ির উপর অপেক্ষা করিয়া দাঁড়াইয়া থাকিতেন, তখন অমৃতবাবু তাঁহার গাড়ীতে বসিয়া একদৃষ্টে জ্যোতিবাবুর মুখের পানে চাহিয়া থাকিতেন; তিনি বলেন যে idea of Greek beautyর যেটুকু impression তখন তাঁহার মনে ছিল, সেটুকু যেন তিনি জ্যোতিবাবুর সর্ব্বাবয়বে এবং মুখকান্তিতে প্রস্ফুটিত দেখিতেন। এই সৌন্দর্য্য manly সৌন্দর্য্য, তাহাতে effiminacyর লেশমাত্র ছিল না। তিনি আরও বলিলেন যে, একথা পরে জ্যোতিবাবুকে অমৃতবাবু অনেকবার বলিয়াছেন। ৬ই ফেব্রুয়ারী ১৯২০ বঙ্গাব্দ, ২৩শে মাঘ ১৩২৬।



শ্রীযুক্ত অমৃতলাল বসু

তেমনি সায়েস্তাও ছিল। এই অশ্বপৃষ্ঠে আরোহণ করিয়া, তিনি উন্মুক্ত অসিহস্তে স্বল্পপরিসর নাট্যমঞ্চের উপর আস্ফালনপূর্ব্বক ঘুরিয়া-ফিরিয়া, সৈন্যদিগকে উত্তেজিত করিতেন। ঘোড়াটি কিন্তু এমনই ঠাণ্ডা যে, নীচে ফুট্-লাইট্ (foot-light), চারিদিকে গ্যাসের উজ্জ্বল আলোক, দর্শকগণের ঘনঘন করতালিধ্বনি, যুদ্ধের বাজনা প্রভৃতি এত গোলমালেও কিছুমাত্রও ভীত বা চকিত হইত না। এইরূপে এই দৃশ্যে বীররসের অতি চমৎকার অবতারণা করা হইত।

"এই সময়ের অল্পদিন পূর্ব্ব হইতেই, বড়-লোকদের ভিতরে ঘোড়ায় চড়ার একটা খুব সখ জাগিয়াছিল। পূর্ব্বোক্ত শরৎবাবু, ঠাকুরদাস মাড়, অম্বু গুহ প্রভৃতি অনেকে মিলিয়া কলিকাতার উত্তর-অঞ্চলে একটা ঘোড়দৌড়ের মাঠ ঠিক করিয়াছিলেন। ঘোড়দৌড়ও দুই একবার হইয়াছিল। তারপর রাজা দিগম্বর মিত্র মহাশয়ের পুত্র ঘোড়া হইতে পড়িয়া যেমন মারা গেলেন, অমনি সকলের ঘোড়ায় চড়ার বাতিকও একদম্ ঠাণ্ডা হইয়া গেল।"

এই প্রসঙ্গে জ্যোতিবাবু আর একটি কথা বলিলেন ঃ—

"Lord Mayo-র মৃত্যুর পর তাঁহার ভাল ভাল সব ঘোড়াগুলি নীলামে বিক্রীত হইতেছিল। সেই নীলামে আমিও Iron grey রঙের একটা খুব বড় জাঁকালো ঘোড়া কিনিয়া ফেলিলাম। ঘোড়াটি দেখিয়া মনে হইয়াছিল যে ইহার কোনরূপ দোষ থাকিতেই পারে না, কারণ যখন লাটসাহেবের ঘোড়া। পরে দেখা গেল যে, সামান্য কিছু-একটা দেখিলেই সে ভড়্কাইত। একদিন বৈকালে সেই ঘোড়ায় চড়িয়া গড়ের মাঠে বেড়াইতে যাই। তখন কেল্লায় ব্যাণ্ড বাজিতেছিল। দেখিলাম, অনেক সাহেবও ব্যাণ্ড-ষ্ট্যাণ্ডের নিকট পর্য্যন্ত ঘোড়া লইয়া গিয়া ব্যাণ্ড শুনিতেছে, আমিও তবে না যাইব কেন? যেমন ব্যাণ্ডের

শব্দ তাহার কাণে গেল, অমনি সে প্রবলবেগে লম্ফঝম্ফ আরম্ভ করিয়া দিল। ফলে, রাশ্ রেকাব ছিঁড়িয়া, আমি ভূশায়ী হইয়া পড়িলাম। শওয়ার ফেলিয়া লঘুপৃষ্ঠে ক্ষিপ্রতম পদে ঘোড়াও ঊর্দ্ধ-শ্বাসে ছুটিল। অকস্মাৎ আমার এই দুরবস্থা দেখিয়া, কয়েকজন সহৃদয় ইংরাজ তৎক্ষণাৎ আমার সাহায্যে ছুটিয়া আসিলেন। তখন আমরা খানিক দূর ছুটিয়া গিয়া দেখি যে, ঘোড়াটি একটা ঘাসের জমিতে নিতান্ত নিরীহভাবে, নিশ্চিন্ত মনে ঘাস খাইতেছে। আমি সঙ্গে একজন সহিস্‌ও লইয়া গিয়াছিলাম। দেখিলাম, কিয়দ্দূরে একজন সহিস্ নিশ্চেষ্ট-ভাবে চুপ করিয়া দাঁড়াইয়া আছে। আমি তাহাকে আমারই সহিস্ মনে করিয়া—প্রথমটা খুব একচোট ভর্ৎসনা করিয়া, ঘোড়া ধরিয়া আনিতে বলিলাম। সে বেচারা আমার ধমকধামক খাইয়া, আমার আদেশ প্রতিপালন করিয়া যখন সে নিকটে আসিল, তখন দেখি যে সে আমার সহিস্ই নয়! তখন হইতেই আমি দূরদৃষ্টিহীন (Short-sighted), আর এদিকে সন্ধ্যাও হইয়া আসিয়াছিল। আবার সেই ব্যাণ্ডের ধার দিয়া আমাকে ফিরিতে হইবে! সৌভাগ্যক্রমে, কিছুক্ষণের জন্য ব্যাণ্ড তখন থামিয়াছিল। কোনও প্রকারে সেই ছিন্নাবশিষ্ট রা'শটুকু ধরিয়া, ধীরে ধীরে গাড়ী-ঘোড়ার ভীড়ের মধ্য দিয়া, লালবাজারের মোড় পর্য্যন্ত আসিলাম—কিন্তু চিৎপুরের ভীড় ঠেলিয়া যাইতে আর সাহস হইল না! কাযেই একটা মুটের হাতে ঘোড়াটি দিয়া, সেই খান হইতে পাল্কী চড়িয়া বাড়ী ফিরিলাম। আমার ফিরিতে বিলম্ব দেখিয়া, বাড়ীসুদ্ধ সকলেই খুব চিন্তিত হইয়া পড়িয়াছিলেন।

"দার্জ্জিলিঙ্গে অবস্থানকালে ঘোড়ায় চড়িয়া আর একবার আমি খুব বিপদে পড়িয়াছিলাম। ঘোড়া ভয় পাইয়া উর্দ্ধশ্বাসে দৌড়াইতে দৌড়াইতে, একেবারে খাদের নীচে পড়িবার উপক্রম হইয়াছিল।

তখন আমি ইচ্ছা করিয়া—পড়িয়া গিয়া, রক্ষা পাইলাম। গায়ে যদিও একটু আধটু রক্তপাত হইয়াছিল, কিন্তু একটা খুব বড় পাগ্‌ড়ি ছিল বলিয়া, মাথায় কোনও আঘাত লাগে নাই।"

তাহার পর কটক হইতে কলিকাতা আসিয়া—জ্যোতিবাবু "সরোজিনী" রচনা করেন। জ্যোতিরিন্দ্রনাথ বলিলেন—

"রবীন্দ্রনাথ তখন বাড়ীতে রামসর্ব্বস্ব পণ্ডিতের নিকট সংস্কৃত পড়িতেন। আমি ও রামসর্ব্বস্ব দুইজনে রবির পড়ার ঘরে বসিয়াই, "সরোজিনীর" প্রুফ্‌ সংশোধন করিতাম। রামসর্ব্বস্ব খুব জোরে জোরে পড়িতেন। পাশের ঘর হইতে রবি শুনিতেন, ও মাঝে মাঝে পণ্ডিত মহাশয়কে উদ্দেশ্য করিয়া, কোন্ স্থানে কি করিলে ভাল হয়, সেই মতামত প্রকাশ করিতেন। রাজপুত মহিলাদের চিতা-প্রবেশের যে একটা দৃশ্য আছে; তাহাতে পূর্ব্বে আমি গদ্যে একটা বক্তৃতা রচনা করিয়া দিয়াছিলাম। যখন এই স্থানটা পড়িয়া প্রুফ্‌ দেখা হইতেছিল, তখন রবীন্দ্রনাথ পাশের ঘরে পড়াশুনা বন্ধ করিয়া চুপ করিয়া বসিয়া বসিয়া শুনিতেছিলেন। গদ্য-রচনাটি এখানে একেবারেই খাপ খায় নাই বুঝিয়া, কিশোর রবি একেবারে আমাদের ঘরে আসিয়া হাজির। তিনি বলিলেন—এখানে পদ্যরচনা ছাড়া কিছুতেই জোর বাঁধিতে পারে না। প্রস্তাবটা আমি উপেক্ষা করিতে পারিলাম না—কারণ, প্রথম হইতেই আমারও মনটা কেমন খুঁৎ-খুঁৎ করিতেছিল। কিন্তু এখন আর সময় কৈ? আমি সময়া-ভাবের আপত্তি উত্থাপন করিলে, রবীন্দ্রনাথ সেই বক্তৃতাটির পরিবর্ত্তে একটা গান রচনা করিয়া দিবার ভার লইলেন, এবং তখনই খুব অল্প সময়ের মধ্যেই "জ্বল্ জ্বল্ চিতা দ্বিগুণ দ্বিগুণ" এই গানটি রচনা করিয়া আনিয়া, আমাদিগকে চমৎকৃত করিয়া দিলেন।"

"সরোজিনী" প্রকাশিত হইবামাত্রই কলিকাতার সাধারণ থিয়েটারে বইখানি অভিনীত হইয়া গেল। পুরু-বিক্রম ও সরোজিনী দুইখানিই জনসমাজে খুব প্রশংসালাভ করিল। জ্যোতিবাবুর নাট্যকার বলিয়া একটা খ্যাতিও প্রতিষ্ঠিত হইয়া গেল। বিশেষতঃ সরোজিনী অভিনয়ের পর, বাঙ্গলাদেশে জ্যোতিবাবুর যশের বিজয়দুন্দুভি বাজিয়া উঠিল। সকলেই একটা অভূতপূর্ব্ব অমৃতআস্বাদনের তৃপ্তিসুখে বিভোর হইয়া গেল। এক কথায়, সরোজিনী তখন বাঙ্গলানাটকে এক নবযুগের সৃষ্টি করিয়াছিল।

'কলিকাতা-আর্ট-স্কুলে'র তদানীন্তন শিক্ষক শ্রীযুক্ত অন্নদাপ্রসাদ বাগচী মহাশয় সরোজিনীর শেষদৃশ্যের একখানি চিত্র পর্য্যন্ত অঙ্কিত করিয়াছিলেন। সে চিত্রখানি পৌরাণিক দেবদেবীর চিত্রের সঙ্গে বাজারে বহুদিন যাবৎ বিক্রীত হইয়াছিল। যাত্রার দলেও সরোজিনী অভিনীত হইতে লাগিল। সরোজিনী-যাত্রা একবার জোড়াসাঁকো বাড়ীতেও হইয়াছিল। সরোজিনীর গান তখন সভায়, মজলিশে, সর্ব্বত্র গীত হইত।

হাওড়ায় একদিন একটা থিয়েটারে সরোজিনীর অভিনয় হয়, জ্যোতিবাবুও তাহাতে নিমন্ত্রিত হইয়াছিলেন। যে দৃশ্যে বিজয়সিংহ কর্ত্তৃক সরোজিনীর উদ্ধার সাধিত হয়, সেই দৃশ্যে কিয়ৎক্ষণের জন্য সমগ্র রঙ্গালয় মুখরিত করিয়া, দর্শকগণ উচ্ছ্বসিতকণ্ঠে ঘনঘন চিৎকার করিয়াছিল, "Thanks, thanks to the young author."

তখনও গিরিশচন্দ্র ঘোষ মহাশয় নাটক লিখিতে আরম্ভ করেন নাই। বাঙ্গলার রঙ্গমঞ্চে নাট্যসাহিত্যে জ্যোতিবাবুরই তখন প্রবল প্রতাপ। জ্যোতিবাবু বলিলেন—"ইহার কিছুদিন পরেই গিরিশবাবু যখন নাটক লিখিতে লাগিলেন, তখন আমরা ক্রমশ হটিয়া পড়িতে লাগিলাম।

দেখিতে দেখিতে গিরিশবাবুর অসামান্য প্রতিভা নাট্যসাহিত্যে একচ্ছত্র অধিকার বিস্তার করিল। আমিও নাটক-রচনা যোগ্যতর ব্যক্তির হস্তে ছাড়িয়া দিয়া, সাহিত্যসেবার অন্য পন্থা অবলম্বন করিলাম।

"সরোজিনী-প্রকাশের পর হইতেই, আমরা রবিকে প্রমোশন্ দিয়া আমাদের সম-শ্রেণীতে উঠাইয়া লইলাম। এখন হইতে সঙ্গীত ও সাহিত্যচর্চ্চাতে আমরা হইলাম তিনজন—অক্ষয় ( চৌধুরী ), রবি ও আমি। পরে জানকী বিলাত যাইবার সময়, আমার কনিষ্ঠা ভগিনী স্বর্ণকুমারী আমাদের বাড়ীতে বাস করিতে আসায়, সাহিত্য-চর্চ্চায়, আমরা তাঁহাকেও আমাদের আর একজন যোগ্য সঙ্গীরূপে পাইলাম।"

একদিন জ্যোতিবাবু তাঁহার তেতলার ঘরে বসিয়া, রবীন্দ্রনাথ ও অক্ষয়চন্দ্রের সহিত পরামর্শ করিয়া স্থির করিলেন যে, সাহিত্যবিষয়ক একখানি মাসিকপত্র প্রকাশ করিতে হইবে। যেমন কথা, অমনি কায। তৎক্ষণাৎ জ্যোতিবাবু দ্বিজেন্দ্রবাবুকে এই সঙ্কল্প জানাইলেন। দ্বিজেন্দ্রবাবুও এ প্রস্তাবে অনুকূল মত দিলেন। এখন এ পত্রের কি নাম হইবে, এই সমস্যাসমাধানেই সর্ব্বাগ্রে সকলে যত্নবান্ হইয়া পড়িলেন। দ্বিজেন্দ্রবাবু নাম করিলেন "সুপ্রভাত"—কিন্তু এ নামটি জ্যোতিবাবুদের মনোনীত হইল না, কারণ ইহাতে যেন একটু স্পর্দ্ধার ভাব আসে; অর্থাৎ এতদিনে ইঁহাদের দ্বারাই যেন বঙ্গসাহিত্যের সুপ্রভাত হইল। সুপ্রভাত নাম যখন গ্রাহ্য হইল না, তখন দ্বিজেন্দ্রবাবুই আবার তাহার নাম রাখিলেন "ভারতী"।

সেই ভারতী আজও পর্য্যন্ত তাঁহার ভগিনীদেবীর সঙ্গে দ্বিজেন্দ্র-নাথ, জ্যোতিরিন্দ্রনাথ, রবীন্দ্রনাথ ও অক্ষয়চন্দ্রের বাল্যস্মৃতিরক্ষা করিয়া আসিতেছে।

জ্যোতিবাবু বলিলেন,—"ভারতী-প্রকাশ হইতেই আমাদের আর একজন বন্ধুলাভ হইল। ইনি কবিবর শ্রীযুক্ত বিহারীলাল চক্রবর্ত্তী। আগে তিনি বড়দাদার কাছে কখন কখনও আসিতেন, কিন্তু আমার সঙ্গে তেমন আলাপ ছিল না। এখন "ভারতী"র জন্য লেখা আদায় করিবার জন্য আমরা প্রায়ই তাঁহার বাড়ী যাইতাম, এবং এই সূত্রে তিনিও আমাদের বাড়ী আরও ঘনঘন আসিতে লাগিলেন। তাঁহাকে দেখিলেই মনে হইত—একজন খাঁটি কবি। সর্ব্বদাই তিনি ভাবে বিভোর হইয়া থাকিতেন। একটা ডাবা-হুঁকা টানিতে টানিতে, তিনি আমাদের সঙ্গে গল্প করিতেন। যখন কোনও সাহিত্য-বিষয়ক আলোচনা হইত, অথবা কোনও গভীর বিষয় চিন্তা করিতেন, তখন তামাক টানিতে টানিতে তাঁহার চক্ষু দুইটি বুঁজিয়া আসিত, তিনি ভাবে আত্মহারা হইয়া যাইতেন। আমাদের বাড়ী যখনই আসিতেন, তখনই তিনি আমায় বেহালা বাজাইতে বলিতেন। আমি বাজাইতাম, আর তিনি তন্ময় হইয়া শুনিতেন।

"ভারতীর প্রথম বর্ষে 'সম্পাদকের বৈঠকে' 'গঞ্জিকা' নামে একটা বিভাগ ছিল। তাহাতে কেবল ব্যঙ্গকৌতুকের কথাই থাকিত। এইভাগে বড়দাদাই প্রায় সব লিখিতেন। আমি "ঊনবিংশ শতাব্দীর রামায়ণ বা রামিয়াড্" নামে কেবল একটা নক্সা লিখিয়াছিলাম মাত্র। আমি তখন অনেক বিষয়েই লিখিতাম। প্রথম বর্ষের "ভারতী"তে রবি ও অক্ষয়ের লেখাই বেশী প্রকাশিত হইয়াছিল। "ভারতী"তে রবির "মেঘনাদবধ" কাব্যের সমালোচনা ও কবিতা প্রথম বাহির হয়। অক্ষয় তখন বঙ্গসাহিত্যের সমালোচনা এবং হৃদয়-ভাবের সূক্ষ্ম বিশ্লেষণ করিয়া এক একটি প্রবন্ধ লিখিতেন, যেমন "মান ও অভিমানে কি প্রভেদ ?" ইত্যাদি। লোকের এ সব তখন খুবই ভাল লাগিত।"

ভারতীর দ্বিতীয় বর্ষ হইতে, শ্রীমতী স্বর্ণকুমারী দেবীর রচনায় পত্রিকার অনেক পৃষ্ঠা পূর্ণ হইতে আরম্ভ করিল। "ছিন্নমুকুল" "মালতী" "গাথা" এবং "পৃথিবীর" বৈজ্ঞানিক ও অন্যান্য প্রবন্ধগুলি সব ভারতী হইতেই পুনর্মুদ্রিত।

অক্ষয়বাবুর কথায় জ্যোতিবাবু বলিলেন, "অক্ষয় M. A. B. L. পাশ করিয়া এটর্ণি হইয়াছিলেন। বিধাতার বিড়ম্বনা আর কি! তাঁহার মত শিশুর ন্যায় সরল, বিশ্বাসপ্রবণ, ভাবুক এবং আসল কবি-মানুষ কি কখনও সংসারকার্য্যে উন্নতিলাভ করিতে পারে? তিনি Shakespeare-এর বড় ভক্ত ছিলেন। বাড়ীর কয়েকটি ছেলেকে তিনি Shakespeare পড়াইতেন। পড়াইতে পড়াইতে, ভাবাশ্রুতে তাঁহার নিজেরই বক্ষঃস্থল ভাসিয়া যাইত। তিনি যেখানে বসিতেন, সে জায়গাটা চুরুটের ভুক্তাবশেষ ছাই ও দিয়াশলাইয়ের কাঠিতে একেবারে পরিপূর্ণ হইয়া উঠিত। কোনও কল্পনা যদি কখনও তাঁহার মাথায় একবার ঢুকিত, তবে সেটা শীঘ্র বাহির হইতে চাহিত না।

"তাঁহাকে অতি সহজেই April fool করা যাইত। একবার রবি গোঁপ-দাড়ি পরিয়া একজন পার্শী সাজিয়া, তাঁহাকে বড় ঠকাইয়াছিলেন। আমি বলিলাম—বোম্বাই হইতে একজন পার্শী ভদ্রলোক এসেছেন, তোমার সঙ্গে ইংরাজী-সাহিত্য-সম্বন্ধে আলোচনা করিতে চান। অক্ষয় অমনি তৎক্ষণাৎ স্বীকৃত হইলেন। রবি ছদ্মবেশী পার্শী হইয়া আসিয়া, তাঁহার সঙ্গে সাহিত্যালোচনা আরম্ভ করিয়া দিলেন। এই রবিকে তিনি কতবার দেখিয়াছেন, কণ্ঠস্বর তাঁহার কত পরিচিত, কিন্তু ঐ যে পার্শী বলিয়া তাঁহার ধারণা হইয়াছে, সে ত শীঘ্র যাইবার নয়! অক্ষয় Byron, Shelley প্রভৃতি আওড়াইয়া খুব গম্ভীর-ভাবে আলোচনা জুড়িয়া দিলেন। অনেকক্ষণ এইরূপ চলিল,

শেষে আমরা আর হাস্যসম্বরণ করিতে পারি না, এমন সময় শ্রীযুক্ত তারকনাথ পালিত মহাশয় আসিয়া উপস্থিত। আসিয়াই তিনি "এ কে ?—রবি ?" বলিয়া রবির মাথায় যেমন এক থাপ্পড় মারিলেন, অমনি কৃত্রিম দাড়ি-গোঁপ সব খসিয়া পড়িল! অক্ষয় অবাক্ হইয়া ফ্যাল্-ফ্যাল্ করিয়া চাহিয়া রহিলেন; তখনও কল্পনার নেশাটা তাঁহার মাথা হইতে যেন সম্পূর্ণ ছুটে নাই!

"আরও দুই একবার আমরা তাঁহাকে এপ্রিল-ফুল্ করিবার মৎলব করিয়াছিলাম, কিন্তু তাঁহার ঘরের চতুর মন্ত্রীটি তাঁহার অনন্য-সাধারণ বুদ্ধির প্রাখর্য্যে, সববারেই আমাদের ষড়যন্ত্র ভণ্ডুল করিয়া দিয়া-ছিলেন।

"উদাসীন নামে একটি কবিতা অক্ষয়চন্দ্র প্রথম রচনা করেন। ইহা পরে পুস্তকাকারেও প্রকাশিত হইয়াছিল। বইখানির তখন জনসমাজে খুব প্রশংসাও হইয়াছিল। তাহার পর তিনি "ভারত-গাথা" নামে কবিতায় একখানি ইতিহাস লেখেন। ইহাতে আর্য্যদের ভারতে আগমন হইতে, ইংরাজ-রাজত্বের প্রারম্ভ পর্য্যন্ত উল্লেখযোগ্য প্রায় সমস্ত বিষয়ই সংক্ষেপে কবিতায় বর্ণিত ছিল। এখানি তখন কোনও কোনও বিদ্যালয়ে পাঠ্য পুস্তকরূপেও নির্ব্বাচিত হইয়াছিল। অক্ষয় বাঁয়া-তবলা বাজাইতেও বড় ভালবাসিতেন। আসল যন্ত্রের অভাবে, তিনি সময় সময় টেবিলেই কায সারিয়া লইতেন। অনেক সময়ে আমি বেহালা বাজাইতাম, আর অক্ষয় বাঁয়ায় আমার সঙ্গে সঙ্গত করিতেন।"

অক্ষয়চন্দ্র প্রেমের গানই বেশী রচনা করিয়াছিলেন, তাহার দুই একটি নমুনা এখানে দিলে বোধ হয় অপ্রাসঙ্গিক হইবে না:—

সফর্দা—মধ্যমান

নিতান্ত না রইতে পেরে দেখিতে এলাম আপনি,
দেখ আর না দেখ আমায়, দেখিব ও-মুখখানি।
মনে করি আসিব না এ মুখ আর দেখাব না
না দেখিলে প্রাণ কাঁদে কেন যে তাহা নাহি জানি।
এসেছ দিব না ব্যথা তুলিব না কোন কথা
সাধিব না, কাঁদিব না, রব অমনি।
যেথা আছ সেথাই থাক আর কাছে যাব না কো
চোখের দেখা দেখব শুধু, দেখেই যাব এখনি॥

বেহাগ—মধ্যমান্

কেনই বা ভুলিব তোমায় কে ভোলে হৃদয়-ধনে
শূন্য হৃদয় লয়ে কি সুখে বাঁচিব প্রাণে?
আশাতে নিরাশা বলে' তোমারে কি যাব ভুলে
সে ত নয় রে ভালবাসা—সুখ আশা সংগোপনে।
রাখিব না সুখ-আশা চাহিব না ভালবাসা
ভালবেসেই সুখী রব মনে মনে।
প্রেমের প্রতিমা খানি দলিত হৃদয়ে আনি
জীবন-অঞ্জলি দিয়ে পূজিব অতি যতনে॥

জ্যোতিবাবু বলিলেন—"এই সময়ে আমি পিয়ানো বাজাইয়া নানাবিধ সুর-রচনা করিতাম। আমার দুইপার্শ্বে অক্ষয়চন্দ্র ও রবীন্দ্রনাথ কাগজ, পেন্সিল লইয়া বসিতেন। আমি যেমনি একটি সুর-রচনা করিলাম, অমনি ইঁহারা সেই সুরের সঙ্গে তৎক্ষণাৎ কথা বসাইয়া গান-রচনা করিতে

লাগিয়া যাইতেন। একটি নূতন সুর তৈরি হইবামাত্র, সেটি আরও কয়েকবার বাজাইয়া ইঁহাদিগকে শুনাইতাম। সেই সময় অক্ষয়চন্দ্র চক্ষু মুদিয়া বর্ম্মা সিগার টানিতে টানিতে, মনে মনে কথার চিন্তা করিতেন। পরে যখন তাঁহার নাক মুখ দিয়া অজস্রভাবে ধূমপ্রবাহ বহিত, তখনি বুঝা যাইত যে এইবার তাঁহার মস্তিষ্কের ইঞ্জিন চলিবার উপক্রম করিয়াছে। তিনি অমনি বাহ্যজ্ঞানশূন্য হইয়া চুরুটের টুক্‌রাটি, সম্মুখে যাহা পাইতেন এমন কি পিরানোর উপরেই, তাড়াতাড়ি রাখিয়া দিয়া হাঁফ্‌, ছাড়িয়া, "হয়েছে হয়েছে" বলিতে বলিতে আনন্দদীপ্ত মুখে লিখিতে সুরু করিয়া দিতেন। রবি কিন্তু বরাবর শান্তভাবেই ভাবাবেশে রচনা করিতেন। রবীন্দ্রনাথের চাঞ্চল্য ক্কচিৎ লক্ষিত হইত। অক্ষয়ের যত শীঘ্র হইত, রবির রচনা তত শীঘ্র হইত না। সচরাচর গান বাঁধিয়া তাহাতে সুর-সংযোগ করাই প্রচলিত রীতি, কিন্তু আমাদের পদ্ধতি ছিল উল্টা। সুরের অনুরূপ গান তৈরি হইত।

"স্বর্ণকুমারীও অনেক সময় আমার রচিত সুরে গান প্রস্তুত করিতেন। সাহিত্য এবং সঙ্গীতচর্চ্চায় আমাদের তেতলা মহলের আবহাওয়া তখন দিবারাত্রি সমভাবে পূর্ণ হইয়া থাকিত। রবীন্দ্রনাথের সর্ব্বপ্রথম রচনা "কালমৃগয়া" * গীতিনাট্য এবং তাঁহার দ্বিতীয় রচনা "বাল্মীকি-প্রতিভা" গীতিনাট্যেও উক্তরূপে রচিত সুরের, অনেক গান দেওয়া হইয়াছিল।"

---

* দশরথ কর্ত্তৃক সিন্ধুমুনির পুত্রবধ আখ্যায়িকা অবলম্বন করিয়া 'কালমৃগয়া' গীতিনাট্যখানি রচিত। ইহাই রবীন্দ্রনাথের সর্ব্বপ্রথম পুস্তক। এ নাট্যখানির আর সংস্করণ হয় নাই। আজকাল দুর্ল্লভ।

একদিন জ্যোতিবাবুরা কয়েকজন বন্ধুবান্ধবসহ ষ্টীমারে চন্দননগর যাইতেছিলেন। পথে অকস্মাৎ ঝড় জল তুফান আরম্ভ হইয়া সমস্ত ষ্টীমারখানিকে আন্দোলিত করিয়া তুলিয়াছিল। ইঁহাদের কিন্তু সেদিকে ভ্রূক্ষেপও ছিলনা। জ্যোতিবাবু সুর-রচনা করিতেছিলেন, ও অক্ষয়বাবু ক্রমান্বয় তাহার সঙ্গে একটির পর একটি গান বাঁধিয়া যাইতেছিলেন। ইঁহারা গানবাজনায় একেবারে বাহ্যজ্ঞানশূন্য হইয়া গিয়াছিলেন। এই একদিনকার রচিত গানগুলি হইতেই, পরে "মানভঙ্গ" নামে একখানি গীতিনাট্য প্রস্তুত হইয়াছিল। "মানভঙ্গ" প্রথম জোড়াসাঁকো বাড়ীতে অভিনীত হয়। তাহার অনেক দিন পরে, যখন "ভারত-সঙ্গীত-সমাজ" স্থাপিত হয়, তখন জ্যোতিবাবু এই "মানভঙ্গে"র আখ্যান বস্তু লইয়া পরিবর্ত্তিত ও পরিবর্দ্ধিত আকারে "পুনর্বসন্ত" নামে আর একখানি গীতিনাট্য রচনা করিয়াছিল। "পুনর্বসন্ত" সঙ্গীতসমাজে অনেকবার অভিনীত হইয়াছিল। লোকেরও তখন এখানি খুব ভাল লাগিত।

এই সময়ে জোড়াসাঁকো বাড়ীতে জ্যোতিবাবুরা প্রতি বৎসর একটি "সম্মিলনী" আহ্বান করিতেন; উদ্দেশ্য—সাহিত্যসেবীদের মধ্যে যাহাতে পরস্পর আলাপ-পরিচয় ও তাঁহাদের মধ্যে সদ্ভাব বর্দ্ধিত হয়। মহর্ষি যে চারিজন ছাত্রকে বেদ-শিক্ষার জন্য কাশীতে প্রেরণ করিয়াছিলেন তাঁহাদেরই মধ্যে একজন, শ্রীযুক্ত আনন্দচন্দ্র বেদান্তবাগীশ মহাশয়, এই সম্মিলনের নামকরণ করিয়া দিয়াছিলেন—"বিদ্বজ্জন-সমাগম।" এই 'সমাগমে' তখন বঙ্কিমচন্দ্র, অক্ষয়চন্দ্র সরকার, চন্দ্রনাথ বসু, রাজকৃষ্ণ মুখোপাধ্যায়, কবি রাজকৃষ্ণ রায় প্রভৃতি লব্ধপ্রতিষ্ঠ সাহিত্য-সেবীগণকে নিমন্ত্রণ করা হইত। এই উপলক্ষে অনেক রচনা এবং কবিতাদিও পঠিত হইত, গীত-বাদ্যের আয়োজন থাকিত, নাট্যাভিনয়

প্রদর্শিত হইত এবং সর্ব্বশেষে সকলের একত্র প্রীতিভোজনে এই সাহিত্য-মহোৎসবের পরিসমাপ্তি হইত।

কবি রাজকৃষ্ণ রায়ের সম্বন্ধে জ্যোতিবাবু একটি মজার গল্প বলিলেন :—

"রাজকৃষ্ণবাবু যখন 'বিদ্বজ্জন-সমাগমে' আসিতেন, তখন তিনি উদীয়মান্ কবি; সবে মাত্র সাহিত্যক্ষেত্রে প্রবেশ করিয়াছেন। বহুদিন পূর্ব্বে একবার আমি, গুণুদাদা, আমার ভগ্নীপতি যদুনাথ মুখোপাধ্যায়, ও আমাদের একজন আত্মীয় কেদার, এই কয়জনে পূজার সময় পশ্চিম বেড়াইতে যাইতেছিলাম। মধ্যে কি একটা ষ্টেশনে রোগা, পরণে ময়লা কাপড়, খালি পা, একটি ছোক্‌রা আসিয়া আমাদিগকে বলিল—'আমি মামার বাড়ী যাইব, হাতে পয়সা নাই, যদি অনুগ্রহ করিয়া আমার ভাড়াটি আপনারা দিয়া দেন ত বড় উপকৃত হই।' যদুবাবু বড় আমুদে লোক ছিলেন। তিনি তামাসা করিতে বড় ভালবাসিতেন, রহস্য করিয়া গম্ভীরভাবে জিজ্ঞাসা করিলেন, "তুমি কবিতা টবিতা লিখিতে পার?" বালক অমনি সপ্রতিভভাবে মৃদুস্বরে বলিল "হাঁ পারি।" আমরা ভাবিলাম—লোকটা পাগল নাকি? যদুবাবু অধিকতর কৌতূহলী হইয়া রহস্যচ্ছলে আবার বলিলেন—"তা বাঃ, বেশ বেশ। দেখ, এই কেদার আমায় আমার প্রেয়সী 'তারা'র নিকট হইতে, ছিনাইয়া লইয়া চলিয়াছে! বল ত বাপু, এমনি করিয়া কি ভদ্রলোককে দুঃখ দিতে হয়? তুমি এই বিষয়ে একটি কবিতা আমায় লিখিয়া দাও দেখি!" বালক তৎক্ষণাৎ একখানি চোতা কাগজে পেন্সিল দিয়া ফস্ ফস্ করিয়া একটা প্রকাণ্ড কবিতা লিখিয়া ফেলিল। তাহার প্রথম দুই ছত্র এখনও আমার মনে আছে :—



স্বর্গীয় কবিবর রাজকৃষ্ণ রায়

"কেদার দেদার দুখ দিলেন আমায়
তারা ধনে হারা করে' আনিয়া হেথায়।" ইত্যাদি।

আমরা জানিতাম না, এই বালকই তখনকার উদীয়মান কবি রাজকৃষ্ণ রায়। আজ বঙ্গসাহিত্যে তাঁহার যথেষ্ট খ্যাতি—তাঁহার রচিত নাটক এখনও কলিকাতার রঙ্গমঞ্চে অভিনীত হয়। তাঁহার গ্রন্থাবলী বঙ্গ-সাহিত্যে আদরের বস্তু।"

জোড়াসাঁকো বাড়ীতে "কাল-মৃগয়া" অভিনয়কালে, রবিবাবু অন্ধ মুনি ও জ্যোতিবাবু দশরথের ভূমিকা গ্রহণ করিয়াছিলেন। "বাল্মীকি-প্রতিভা"য় জ্যোতিবাবু কোনও পাঠ গ্রহণ করেন নাই, তাঁহার উপর সঙ্গীত ও কন্‌সার্টের ভার ছিল। পূর্ব্বোল্লিখিত হাস্যরসিক অক্ষয় মজুমদার মহাশয় "বাল্মীকি-প্রতিভা"য় ডাকাতের সর্দ্দার সাজিতেন। তাঁহার অভিনয়ভঙ্গীতে লোক হাসিয়া গড়াগড়ি যাইত। পূর্ব্বেই বলিয়াছি, অক্ষয়বাবুর ন্যায় হাস্যরসের অভিনেতা তখন আর কেহই ছিল না। সকল অভিনয়েই Comic অংশটি তাঁহার একচেটিয়া থাকিত।

ইহার কিছু পরে, একদিন তদানীন্তন লাটসাহেবের পত্নী লেডী ল্যান্সডাউন ( Lansdowne ) ও অন্যান্য অনেক সম্ভ্রান্ত বাঙ্গালী ও সাহেবদিগকে জোড়াসাঁকো বাড়ীতে "বাল্মীকি-প্রতিভা" অভিনয়-দর্শনে নিমন্ত্রণ করা হয়। বাঙ্গালীদের মধ্যে স্বর্গীয় মহাত্মা স্যর গুরুদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ও ছিলেন। রবিবাবু বাল্মীকি, হেমেন্দ্রনাথের বালিকাকন্যা প্রতিভা সরস্বতী, এবং বাড়ীর অন্যান্য বালিকারা বনদেবী সাজিয়াছিলেন। অভিনয়-পারিপাট্যে ও গানে সকলেই খুব প্রীত হইয়াছিলেন। ঝড় বৃষ্টির একটা দৃশ্য ছিল—তাহাতে সত্যসত্যই ঝর্ ঝর্ করিয়া যখন জলধারা পড়িয়াছিল, তখন অনেকেরই তাহা প্রকৃত বৃষ্টিধারা বলিয়া ভ্রম উৎপাদন করিয়াছিল। লেডী ল্যান্সডাউন্ অভিনয়

দর্শন করিতে করিতে অক্ষয় মজুমদারকে লক্ষ্য করিয়া, তাঁহার পার্শ্বোপবিষ্ট একজন বন্ধুকে বলিয়াছিলেন, "He is my man" এই কথা শুনিয়া অক্ষয়বাবু পরে খুব গৌরব অনুভব করিয়াছিলেন। তিনি অনেক সময় রহস্য করিয়া বলিতেন "জান ত, লেডী ল্যান্সডাউন্ আমাকে কি বলিয়াছেন? আমি যে-সে, বড় কেউ-কেটা নই!"

প্রথম যখন ইঁহাদের বাড়ীতে "বাল্মীকি-প্রতিভা" অভিনয় হয়, তখন জ্যোতিবাবু নূতন শিকারী; বন্দুক-চালনা প্রভৃতিতে তখন তাঁহার প্রবল ঝোঁক; অভিনয়-উপলক্ষে তিনি নিজেই শিকার করিতে বাহির হইলেন, সত্যিকারের একটা পাখী অভিনয়ে দেখাইবেন, এই অভিপ্রায়। কিন্তু বিধাতার এমনি পরিহাস যে, সারাদিন ঘুরিয়া ঘুরিয়া ক্লান্ত হইয়া পড়িলেন, তবু একটা পাখীও মারিতে পারিলেন না। শেষে সন্ধ্যার পর হতাশ হইয়া যখন বাড়ী ফিরিতেছিলেন তখন দেখিলেন যে, এক ব্যক্তি কতকগুলি জীবন্ত বক লইয়া যাইতেছে। তাহার নিকট হইতে তিনি দুইটি বক ক্রয় করিয়া, পথে মারিয়া বাড়ী আনেন—তাহাই অভিনয়ে প্রদর্শিত হইয়াছিল। আজ পর্য্যন্ত সকলেই জানেন যে, সেই ক্রৌঞ্চমিথুন জ্যোতিবাবু শিকার করিয়াই আনিয়াছিলেন। শিকার-পর্ব্বের এই একটি গুপ্ত অধ্যায় আজ প্রকাশ হইয়া পড়িল।

অন্যান্য ঝোঁক গিয়া এই সময়ে জ্যোতিবাবুর শিকারের ঝোঁকটাই খুব প্রবল হইয়া উঠিয়াছিল। প্রতি রবিবারে সদলবলে তিনি শিকারে বাহির হইতেন। এই দলে মেট্রোপলিটান্ কলেজের সুপারিণ্টেণ্ডেণ্ট ব্রজনাথ দে, রবীন্দ্রনাথ ও আরও অনেক লোক আসিতেন। বাটী হইতে প্রচুরপরিমাণে খাদ্যাদি লইয়া, ইঁহারা প্রায়ই প্রভাতে শিকারে বহির্গত হইতেন। শিকারের জায়গা ছিল ধাপার মাঠ। . . . . . .

একদিন শিকার করিয়া ফিরিবার পথে, একটা কাহার

বাঁগানে দেখিতে পাইলেন বেশ সুন্দর ডাব রহিয়াছে। যে হেতু উদ্যান-স্বামী অজ্ঞাত, সেই কারণে সকলেরই ডাব খাইতে ইচ্ছা হইল। ব্রজবাবু বাগানে ঢুকিয়াই গম্ভীরভাবে বলিলেন, "ওরে মালী, মামা কই?" মালি ভাবিল, ইনি তবে বুঝি তাহার মালিকেরই ভাগিনেয়। সে সকাতরে এবং সসম্ভ্রমে বলিল, "তিনি ত আসেন নাই।" ব্রজবাবু একটু চিন্তার ভাণ করিয়া কহিলেন—"তাইতো, মামা একেবারেই আসেন নাই?" মালী জোড়করে নিবেদন করিল—"এজ্ঞে না।" "বটে? তবে আর কি হবে? আচ্ছা, কয়টা ডাব পাড়্ দেখি।" মালী শশব্যস্তে তৎক্ষণাৎ আজ্ঞাপালন করিল, এবং সকলে মিলিয়া, সেগুলির অবিলম্বে সদ্ব্যবহার করিলেন। গমনকালে তাঁহারা দেখিলেন যে, বৃক্ষশীর্ষে উক্ত ফল, সেই অজ্ঞাত মাতুল মহাশয়ের ভোগের জন্য আর অতি অল্পমাত্রই অবশিষ্ট রহিল।

বাঙ্গালীদের মধ্যে সৎসাহস বর্দ্ধিত করিবার জন্য, জ্যোতিবাবু এই বন্দুক-ছোঁড়া ও শিকারের প্রবর্ত্তন করিতে গিয়াছিলেন। কিন্তু তিনি কবি অক্ষয়চন্দ্রকে কিছুতেই এবার তাঁহার দলে ভিড়াইতে পারেন নাই। একদিন জ্যোতিবাবু অক্ষয়বাবুকে ধরিয়া বসিলেন, 'তোমাকে আজ বন্দুক ছুঁড়িতেই হইবে।' অক্ষয়বাবু ঠক্ ঠক্ করিয়া কাঁপিতে লাগিলেন। তাঁহার কণ্ঠ রুদ্ধ, তালু শুষ্ক, এবং দেহ মূর্চ্ছিত হইয়া আসিতে লাগিল; কিন্তু জ্যোতিবাবু ছাড়িবার পাত্র নহেন—অক্ষয়বাবু প্রমাদ গণিলেন। কি করিবেন, উপায় নাই! সমূহ বিপদ, নিরুপায় হইয়া তিনি শেষে চক্ষু বুঁজিয়া কাষ্ঠ-পুত্তলিকার মত দাঁড়াইলেন, আর জ্যোতিবাবু তাঁহার হাত ধরিয়া বন্দুকের ঘোড়াটি টিপাইলেন। অনেকের ভয়ই এমনি করিয়া ভাঙ্গিয়াছিল, অনেকেই কিছু কিছু শিখিয়াও ছিল, কিন্তু অক্ষয়চন্দ্রের ভয়ের ক্ষয় আর হইল না, এততেও না।

## শিল্প-বাণিজ্য-প্রতিষ্ঠার উদ্যম, "ভারতী" ও "বালক" এবং সারস্বত-সম্মিলনী

এই সময়ে জ্যোতিবাবুর উদ্যোগে আর একটি সভা স্থাপিত হইয়াছিল। এই সভার নাম ছিল, "সঞ্জীবনী-সভা"। ছেলেবেলাকার সেই Masonic সভার, ইহা একটি দ্বিতীয় সংস্করণ! ঠন্‌ঠনের একটা পোড়ো বাড়ীতে এই সভা বসিত। এ বাড়ীতে পূর্ব্বে নাকি একটা স্কুল ছিল, জ্যোতিবাবুরা শুনিয়াছিলেন; কিন্তু এ বাড়ীর যে কে মালিক, তাহা তাঁহারা তখন ত জানিতেনই না, আজ পর্য্যন্তও জানেন না। সভার অধ্যক্ষ ছিলেন, বৃদ্ধ রাজনারায়ণ বসু। কিশোর রবীন্দ্রনাথও এ সভার সভ্য ছিলেন। পরে নবগোপাল বাবুকেও সভ্যশ্রেণীভুক্ত করা হইয়াছিল। সভার আস্‌বাবপত্রের মধ্যে ছিল, ভাঙ্গা ছোট টেবিল একখানি, কয়েকখানি ভাঙ্গা চেয়ার ও আধখানা ছোট টানা-পাখা—তারও আবার একদিক ঝুলিয়া পড়িয়াছিল।

জাতীয় হিতকর ও উন্নতিকর সমস্ত কার্য্যই এই সভায় অনুষ্ঠিত হইবে, ইহাই সভার প্রধান উদ্দেশ্য ছিল। যেদিন নূতন কোনও সভ্য এই সভায় দীক্ষিত হইতেন, সেদিন অধ্যক্ষ মহাশয় লাল পট্টবস্ত্র পরিয়া সভায় আসিতেন। সভার নিয়মাবলী অনেকই ছিল, তাহার মধ্যে প্রধান ছিল, মন্ত্রগুপ্তি; অর্থাৎ এ সভায় যাহা কথিত হইবে, যাহা কৃত হইবে, এবং যাহা শ্রুত হইবে, তাহা অ-সভ্যদের নিকট কখনও প্রকাশ করিবার কাহারও অধিকার ছিল না।

আদিব্রাহ্মসমাজ-পুস্তকাগার হইতে লালরেশমে জড়ান' বেদমন্ত্রের একখানা পুঁথি, এই সভায় আনিয়া রাখা হইয়াছিল। টেবিলের দুই পাশে দুইটি মড়ার মাথা থাকিত, তাহার দুইটি চক্ষুকোটরে দুইটি মোমবাতি বসান' ছিল। মড়ার মাথাটি মৃত ভারতের সাঙ্কেতিক চিহ্ন। বাতি দুইটি জ্বালাইবার অর্থ এই যে, মৃত ভারতের প্রাণসঞ্চার করিতে হইবে ও তাঁহার জ্ঞানচক্ষু ফুটাইয়া তুলিতে হইবে। এ ব্যাপারের ইহাই মূল কল্পনা। সভার প্রারম্ভে বেদমন্ত্র গীত হইত—"সংগচ্ছধ্বম্ সংবদধ্বম্"। সকলে সমস্বরে এই বেদমন্ত্র গান করার পর, তবে সভার কার্য্য—(অর্থাৎ কি না গল্প-গুজব)—আরম্ভ হইত। কার্য্যবিবরণী জ্যোতিবাবুর উদ্ভাবিত এক গুপ্ত ভাষায় * লিখিত হইত। এই গুপ্ত ভাষায় "সঞ্জীবনী সভা"কে "হাঞ্চ্ পামূ হাফ্" বলা হইত।

জ্যোতিবাবু বলিলেন—"ইহার দীক্ষা-অনুষ্ঠানে একটা ভীষণ-গাম্ভীর্য্য ছিল। দীক্ষাকালে, নবদীক্ষার্থীর সর্ব্বাঙ্গ একটা অজ্ঞাত ভাবাবেশে শিহরিয়া উঠিত।

* সঞ্জীবনী সভা কর্ত্তৃক ব্যবহৃত সাঙ্কেতিক ভাষার উদ্ধার কৌশল নিম্নে লিখিত হইল :—

আকার স্থানে অকার, অকার স্থানে আকার, ই স্থানে উ, ঈ স্থানে ঊ, উ স্থানে ই, ঊ স্থানে ঈ, এ স্থানে ঐ, ঐ স্থানে এ, ও স্থানে ঔ, ঔ স্থানে ও। ক খ গ ঘ স্থানে যথাক্রমে গ ঘ ক খ, চ ছ জ ঝ স্থানে যথাক্রমে জ ঝ চ ছ, ট ঠ ড ঢ স্থানে যথাক্রমে ড ঢ ট ঠ, ত থ দ ধ স্থানে যথাক্রমে দ ধ ত থ, প ফ ব ভ স্থানে যথাক্রমে ব ভ প ফ, শ ষ স স্থানে হ, হ স্থানে স, র স্থানে ল, ল স্থানে র, ম স্থানে ন, ন স্থানে ম। যথা :—

স ন্ জী ব নী স ভা

হা ম্ চূ পা মূ হা ফ্

"প্রথম প্রথম সভার কায পূরা দমেই চলিতে লাগিল। নিত্য নূতন প্রস্তাব গৃহীত হইত, কিন্তু কাযে পরিণত করা পর্য্যন্ত ধৈর্য্য কোনও বিষয়েই বড় কাহারও থাকিত না। যাহার যেরূপ কল্পনা খেলিত, সে সেইরূপই প্রস্তাব করিত। এইরূপ কাল্পনিক সুখে এক রকম দিন বেশ কাটিয়া যাইতেছিল।

"একদিন সভায় আমি প্রস্তাব করিলাম যে, ভারতবর্ষে সার্ব্বজাতিক ঐক্য-সাধন করিতে গেলে, একটা সার্ব্বজনিক পোষাক হওয়া আবশ্যক। এ প্রস্তাবটি সকলে একবাক্যে অনুমোদন করিলে, ভারতের আন্তর্জাতিক ভাবী ঐক্য-বিধায়ী, সার্ব্বভৌম মিলনোপযোগী পোষাকের পরিকল্পনা করার ভার পড়িল আমারই উপর। শেষে স্থির হইল যে, মালকোঁচা মারিয়া কাপড় পরিলে যেমন হয়, ঐরূপ একটা পোষাক ও মাথায় যাহাতে রৌদ্র-বৃষ্টি না লাগে এইরূপ একটা শোলার টুপির উপর পাগড়ী বসাইয়া একটা শিরস্ত্রাণ, বেশ সার্ব্বজনীন পরিচ্ছদরূপে গৃহীত হইতে পারে। সকলেই সোৎসাহে মহাকলরব করিয়া এবং বিচিত্র অঙ্গভঙ্গীতে বলিল—'ঠিক ঠিক।' আমার অসাধারণ উদ্ভাবনী শক্তির প্রশংসায় সভা-গৃহে তুমুল কোলাহল উত্থিত হইল। কেহ বাচনিক তারিফ্ করিল, কেহ মানসিক নীরবে বিমুগ্ধ অন্তরে প্রশংসা করিল, এবং কেহ বা কায়িকভাবে ঘনঘন প্রচণ্ড চপেটাঘাতে আমার পিঠ ঠুকিয়া দিয়া, আমায় অভিনন্দন করিল। তৎক্ষণাৎ দর্জ্জির দোকানে গিয়া, মালকোঁচা-মারা কাপড় শেলাই ও পূর্ব্বোক্তরূপ শিরস্ত্রাণ প্রস্তুত করিতে হুকুম দেওয়া হইল। যথাকালে পোষাক প্রস্তুত হইয়া আসিল; কিন্তু এ অভিনব পোষাক পরিয়া প্রথমে পথে বাহির হইবে কে? আমিই প্রথম বাহির হইব। একদিন মধ্যাহ্নের প্রখর আলোকে সার্ব্বজনিক ঐক্য-

সাধক এই পোষাক পরিয়া, আমি কলিকাতা সহর ঘুরিয়া আসিলাম। লোকে এ পোষাকের অন্তর্গূঢ় হিতকর উদ্দেশ্য বুঝিল না কেবল পরিহাস-বিদ্রূপই করিল, কিন্তু আমি সেদিকে ভ্রূক্ষেপও করিলাম না।” কবিগুরু রবীন্দ্রনাথ তাঁহার জীবনস্মৃতিতে এই প্রসঙ্গে লিখিয়াছেন “দেশের জন্য অকাতরে প্রাণ দিতে পারে, কিন্তু দেশের মঙ্গলের জন্য সার্ব্বজনীন পোষাক পরিয়া, গাড়ী করিয়া কলিকাতার রাস্তা দিয়া যাইতে পারে, এমন লোক নিশ্চয়ই বিরল।”

“একমাত্র আমি ছাড়া, কেহই এ পোষাক কখনও পরিধান করেন নাই। সভ্যগণ যখন দেখিলেন যে, আন্তর্জাতিক পোষাক দেশের কেহই গ্রহণ করিল না, তখন অগত্যা এ কল্পনা ছাড়িয়া দিয়া, আমরা দেশে শিল্পবাণিজ্যের কল প্রভৃতি প্রতিষ্ঠার প্রতি বিশেষ ভাবে মনোযোগী হইলাম। সর্ব্বপ্রথম দিয়াশলাইয়ের কল প্রতিষ্ঠিত হইল। অনেক আয়াসে এবং বহু অর্থব্যয়ে কয়েক বাক্স দিয়াশলাই প্রস্তুত হইল বটে, কিন্তু এ পদার্থ সাধারণের পক্ষে ক্রয়সাধ্য বা ব্যবহারের মোটেই উপযোগী হইল না। একেত খরচ খুব বেশী পড়িত, তাহা ব্যতীত দেশে কাঠির অভাব, সেজন্য যে-সে কাঠের কাঠি ব্যবহৃত হওয়াতে দিয়াশলাই শীঘ্র জ্বলিতও না। এই জন্য লোকে এই দিয়াশলাই পছন্দ করিত না। যখন পদে পদে এইরূপ অসুবিধা হইতে লাগিল, তখন সভ্যগণ দেখিলেন যে, এ অসাধ্য-সাধনে সময় নষ্ট করা অপেক্ষা, দেশের অন্য কোনও সহজসাধ্য মঙ্গলকর কার্য্যে হস্তক্ষেপ করাই উচিত।

“এই সুযুক্তির ফলে, সভায় এক নূতন কাপড়ের কল আনানো হইল। আবার প্রবলভাবে নানাবিধ জল্পনা-কল্পনা সুরু হইল। সভ্যদেরও উদ্যম আবার দ্বিগুণ বাড়িয়া উঠিল। সভায় ইহাও স্থির

হইল যে, ভবিষ্যতে আরও কয়েকখানি তাঁত বসাইতে হইবে, এবং এজন্য একখানি বাড়ীও প্রস্তুত করিতে হইবে। সভ্যেরা চাঁদা দিতেন, তাঁহাদের আয়ের দশমাংশ। এইরূপে যে সামান্য কিছু টাকা জমিয়াছিল, তাহাতেই এইরূপ এক বিরাট কল্পনা করা হইল। দেখিতে দেখিতে নবপ্রতিষ্ঠিত কাপড়ের কলে একদিন একখানি গামছা প্রস্তুত হইল। ব্রজবাবু সেই গামছাখানি মাথায় বাঁধিয়া উন্মত্তের মত তাণ্ডব নৃত্য সুরু করিয়া দিলেন। সভার সে এক স্মরণীয় দিন! একে একে প্রায় সকল সভ্যই শেষে তাঁহার সঙ্গে নৃত্যে যোগ দিলেন। তারপর কল উঠিয়া গেল। এই গামছাখানি ছাড়া, অন্য আর কিছুই সে কলে প্রস্তুত হয় নাই।

"এই "সঞ্জীবনী-সভা"র সভ্যগণের মধ্যে জাতিবর্ণনির্ব্বিচারে আহারেরও একটি বিধি ছিল। আমাদের মধ্যে নানা জাতিবর্ণের লোক ছিল। কুলীন ব্রাহ্মণ হইতে শুঁড়ী পর্য্যন্ত।

"কোন এক ব্রাহ্মণ জমিদার-সভ্যের গঙ্গার ধারের একটি বাগান-বাড়ীতে একবার আমাদের একটা প্রীতি-ভোজ হয়। জমিদার সভ্যটি একটু নিষ্ঠাবান্ হিন্দু হইলেও, তিনি সভার সভ্যদিগের সঙ্গে একত্র আহারাদি করিতে একেবারেই কুণ্ঠিত হইলেন না। বোধ হয়, তিনি সভার গণ্ডীকে জগন্নাথ-ক্ষেত্রেরই সামিল মনে করিতেন। খাওয়া-দাওয়া হইয়া গেলে খুব এক ঝড় উঠিল। রাজনারায়ণ বাবু সেই সময় গঙ্গার ঘাটে দাঁড়াইয়া, চিৎকার করিয়া "আজি উন্মদ পবনে—" বলিয়া রবীন্দ্রনাথের নবরচিত একটি গান আরম্ভ করিয়া দিলেন। ক্রমে ক্রমে সকল সভ্যই তাঁহার সঙ্গে বিচিত্র অঙ্গভঙ্গী-সহকারে, দারুণ উৎসাহ-ভরে সেই গানে যোগ দিলেন। জলঝড়ের মাতামাতির চেয়ে আমাদের মাতামাতিই তখন বেশী ছিল।"

জ্যোতিবাবু বলিলেন,—"রাজনারায়ণবাবু আমাদের চেয়ে বয়সেও যেমন অনেক বড়, জ্ঞানেও তেমনি অনেক বড় ছিলেন; কিন্তু তাঁহার নির্ম্মল হৃদয়, গর্ব্বশূন্য প্রাণ, এবং স্বদেশের জন্য ঐকান্তিকতা, তাঁহাকে একেবারে শিশুর মত সরলতার একখানি প্রতিমা করিয়া রাখিয়াছিল। বয়সের এমন পার্থক্য ও এত প্রচুর পাণ্ডিত্য সত্ত্বেও, তাঁহার মনে কখনও বিন্দুমাত্র অভিমান আমি দেখি নাই। রাজনারায়ণবাবু আমার পিতৃদেবের নিকট গিয়া যেমন গভীর জটিল ধর্ম্মতত্ত্বের আলোচনা করিতেন, বড় দাদার সঙ্গে যেমন দর্শনশাস্ত্রের কূট তর্ক করিতেন, আমাদের সঙ্গে তেমনি হাসিমুখে ছেলেমানুষিও করিতেন। তাঁহার মত এমন অসাধারণ মানুষ, আমি আর দেখি নাই। তাঁহার অনেক হাসির গল্প পুঁজি ছিল—তিনি ঐরূপ এক একটি গল্প বলিয়া, মুদ্রিত নেত্রে মজাটি কিছুক্ষণ নিজেই উপভোগ করিয়া—দুই এক সেকেণ্ড স্তম্ভিত থাকিয়া, নিজেই উচ্চরবে সকলের আগে হাসিয়া উঠিতেন। সেই খোলা উচ্চহাসির মধ্যে একটি সুমধুর সরলতা এবং একটা নিরভিমান বিরাট প্রাণের স্পন্দন অনুভূত হইত।

"তাঁহার রচিত 'হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা' তখনও প্রকাশিত হয় নাই। আমাদের পূজার দালানে, এখন যেখানে উপাসনা হয় সেইখানে, একবার একটি সভা হইয়াছিল। আমার পিতা ছিলেন সভাপতি; রাজনারায়ণবাবু সেই সভায় "হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা" সম্বন্ধে বক্তৃতা দিয়াছিলেন। রেভারেণ্ড কালীচরণ বন্দ্যোপাধ্যায় প্রভৃতি অনেক গণ্যমান্য লোক সে সভায় উপস্থিত ছিলেন। রাজনারায়ণ বাবুর প্রবন্ধ পঠিত হইলে, রেভারেণ্ড কালীচরণ তাহার এক তীব্র প্রতিবাদ করেন। পিতাঠাকুর মহাশয় তাহাতে এতই বিরক্ত হইয়াছিলেন যে, তিনি আসনত্যাগ করিয়া চলিয়া যাইবার উপক্রম করিয়া-

ছিলেন,—তখন তাঁহাকে আবার অনেক বলিয়া কহিয়া, বসাইয়া রাখা হয়।

"রাজনারায়ণ বাবু যখন "হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা" বক্তৃতাটিকে পুস্তকাকারে প্রকাশ করেন, তখন আমি নানা ফরাসী গ্রন্থ হইতে তাঁহার মতের পোষক অনেক রচনা উদ্ধৃত করিয়া দিয়াছিলাম। উক্ত গ্রন্থের পরিশিষ্টে যে সমস্ত ফরাসী অংশ উদ্ধৃত আছে, সেগুলি আমারই সঙ্কলিত।"

দ্বিজেন্দ্রনাথ ঠাকুর মহাশয় ভারতীর সম্পাদকতা ছাড়িয়া দিবার কিছুদিন পরে, রবীন্দ্রনাথ ছেলেদের জন্য "বালক" নামে একখানি মাসিকপত্র প্রকাশিত করেন। ইহাতে তখন জ্যোতিবাবু physiognomy (মুখসামুদ্রিক) ও phrenology (শিরসামুদ্রিক) বিষয়ে অনেকগুলি প্রবন্ধ লিখিয়াছিলেন। "বালকে" প্রতিকৃতিসহ শিরসামুদ্রিক অনুসারে স্বর্গীয় রামগোপাল ঘোষ, বঙ্কিমচন্দ্র, বিদ্যাসাগর মহাশয়, রাজনারায়ণবাবু প্রভৃতি মহাত্মাগণের চরিত্রসমালোচনা বাহির হইয়াছিল। বঙ্কিমবাবু ও রাজনারায়ণবাবুর ছবি জ্যোতিবাবুর স্বহস্তাঙ্কিত পেন্সিল স্কেচ্ হইতেই মুদ্রিত হইয়াছিল।

এই সময়ে জ্যোতিবাবু একবার গাজীপুরে গিয়াছিলেন। সেখানে জেলের ডাক্তার Robertson সাহেবের সঙ্গে তাঁহার খুব আলাপ হইয়াছিল। এই রবার্টসন্ সাহেব পরে গিল্‌গিট্ দেশে গিয়া রাষ্ট্রনৈতিক কৃতিত্ব দেখাইয়া নাইট্ (Knight) উপাধি প্রাপ্ত হন। জ্যোতিবাবু তাঁহার মাথা দেখিয়া ও চরিত্রবর্ণনা করিয়া, একখানি কাগজে তাঁহার চরিত্রবিবরণ লিখিয়া দিয়াছিলেন। ইহাতে তিনি জ্যোতিবাবুর উপর খুব সন্তুষ্ট হইয়াছিলেন। এইখানে জ্যোতিবাবু সাহেবের অনুমতি অনুসারে, জেলের সব বেড়ি-পায়ে দাগী বদ্‌মাইস্ কয়েদীদেরও



রেভারেণ্ড কালীচরণ বন্দ্যোপাধ্যায় ( মধ্যবয়সে )

ছবি আঁকিয়া মাথা পরীক্ষা করিয়াছিলেন। গাজীপুরে অবস্থান কালে কবিবর দেবেন্দ্রনাথ সেনের সঙ্গে তাঁহার প্রথম আলাপ হয়।

জ্যোতিবাবুর অনেক বন্ধুবান্ধবও তাঁহাকে দিয়া মাথা দেখাইতেন। ইহাতে তাঁহাদের মাথা টিপাইবার কাযও অনেকটা হাসিল হইত। স্যার তারকনাথ পালিত মহাশয় কখনও কখনও বলিতেন, "ভাই জ্যোতি, আমার মাথাটা একবার দেখ' ত!" এইরূপে জ্যোতিবাবুর দ্বারা অনেক সময়ে তিনি মাথা টিপাইয়া লইতেন।

জ্যোতিবাবু পণ্ডিত কৃষ্ণকমল ভট্টাচার্য্য মহাশয়ের একবার মাথা দেখিয়াছিলেন। তাঁহার নিজের চরিত্র, বর্ণনার সঙ্গে মিলাইয়া পণ্ডিত মহাশয় বলিয়াছিলেন যে, তাঁহার স্বভাবের সহিত এই বর্ণনা অনেকটা মেলে বটে। শেষে তিনি জ্যোতিবাবুকে জিজ্ঞাসা করিয়াছিলেন, "আচ্ছা, ফ্রেনলজিতে তোমার কি খুব বিশ্বাস?—ফ্রেনলজির সব কথাই কি ঠিক?"—জ্যোতিবাবু বলিয়াছিলেন, "আমি ফ্রেনলজিষ্টদের সব কথা বিশ্বাস করিনে,—তবে মোটামুটি কতকটা মেলে—এই মাত্র।"—

"তুমি যে ফ্রেনলজির গোঁড়া ভক্ত নও,এ কথা শুনে ভারি খুসী হলেম।" এই বলিয়া ভট্টাচার্য্য মহাশয় তাঁহাকে অনেক সাধুবাদ করিয়াছিলেন।

জ্যোতিবাবু একবার "ইণ্ডিয়ান মিরারে"র সম্পাদক ৺নরেন্দ্রনাথ সেনের মাথা দেখিয়া, তাঁহার চরিত্র-বিবরণ লিখিয়া দিয়াছিলেন। জ্যোতিবাবু বলিয়াছিলেন, "তাঁহার ক্রোধ হইলে, তিনি জ্ঞানশূন্য হইয়া পড়েন।" এই কথায় সেনমহাশয় বলিয়াছিলেন, "আপনি বোধ হয় একথা আর কারও কাছে শুনিয়াছেন?"—কিন্তু যখন শুনিলেন যে, জ্যোতিবাবুর নিকট এ সংবাদ এতদিন একেবারেই অবিদিত ছিল, তাঁহার মাথা দেখিয়াই তিনি একথা বলিতেছেন, তখন নরেন্দ্রবাবু অতিশয় আশ্চর্য্য হইয়া গিয়াছিলেন।

("বালক" এক বৎসর মাত্র চলিয়াছিল, তাহার পর "ভারতী"র সঙ্গে মিলিয়া "ভারতী ও বালক" নামে বাহির হয়।)

আবার জ্যোতিবাবু আর একটি সভা স্থাপন করিতে উদ্যোগী হইলেন। এবারে আর দেশের শিল্পবাণিজ্যের উন্নতিসাধনের জন্য নহে, এবার বাঙ্গলা ভাষার উন্নতির জন্য। সভার নাম হইল "কলিকাতা সারস্বত-সম্মিলনী।" সভার মুখ্য উদ্দেশ্য ছিল তিনটি। প্রথম, বঙ্গ-ভাষার অভাবমোচন; দ্বিতীয়, বঙ্গীয় গ্রন্থসমালোচনা করিয়া বঙ্গ-সাহিত্যের উন্নতিসাধন ও উৎসাহবর্দ্ধন; এবং তৃতীয়, বঙ্গসাহিত্যানুরাগীদিগের মধ্যে পরস্পর সৌহার্দ্দ-স্থাপন। এই সভা স্থাপন-কালে তাঁহার রচিত অনুষ্ঠানপত্র ও নিয়মাবলীর কিয়দংশ নিম্নে উদ্ধৃত করিয়া দিলাম:—

"বিদ্বজ্জনগণের একত্র সম্মিলনের অনেকগুলি শুভফল আছে:—

(১) সাহিত্যানুরাগী ব্যক্তিদিগের মধ্যে পরস্পর দেখাশুনা হয়, ও সৌহার্দ্দ জন্মে।

(২) পরস্পরের মধ্যে ভাবের ও মতের আদানপ্রদান হওয়ায়, একদেশদর্শিতা ঘুচিয়া যায় ও উদারতার বৃদ্ধি হয়।

(৩) এই বিদ্বজ্জন-সম্মিলনের উপলক্ষ্যে, আমাদের বঙ্গসাহিত্যের উন্নতিকল্পে বহুবিধ শুভ কার্য্য অনুষ্ঠিত হইতে পারে। যথা—

(ক) বঙ্গভাষায় পাশ্চাত্য সাহিত্য-দর্শনের অনুশীলন করিতে হইলে যে সকল নূতন কথাসৃষ্টির প্রয়োজন হয়, তাহা আলোচিত ও নির্দ্ধারিত হইতে পারে এবং তৎসঙ্গে বঙ্গভাষায় সর্ব্বাঙ্গসম্পূর্ণ একখানি অভিধানও সঙ্কলিত হইতে পারে।

(খ) বিদেশীয় ভাষার শব্দসমূহ বাঙ্গলা অক্ষরে প্রকাশ করিতে হইলে, নূতন যে সকল অক্ষরের আবশ্যক হয়, তাহা সৃষ্টি করিয়া প্রচলিত করা যাইতে পারে।



কবিবর শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ সেন M. A. B. L.

(গ) বাঙ্গলা গ্রন্থের নিরপেক্ষ ও যথাযোগ্য সমালোচনা করিয়া বঙ্গসাহিত্যের উন্নতিসাধন হইতে পারে।

(ঘ) সুলেখকদিগকে সভা হইতে যথোপযুক্ত সম্মান দেওয়া যাইতে পারে।

(৪) প্রবন্ধ বা পুস্তক রচনা করিয়া অথবা সংবাদপত্র বা সন্দর্ভ-পত্রের সম্পাদকতা করিয়া যাঁহারা বঙ্গসাহিত্যে খ্যাতিলাভ করিয়াছেন, এবং যাঁহারা বাঙ্গলা ভাষার অনুশীলনে বিশেষ অনুরাগী, তাঁহারাই এই সভায় সভ্য হইতে পারিবেন।

(৫) বাঙ্গলায় গ্রন্থাদি না লিখিলেও যাঁহাকে সভ্যগণ সারস্বত সভার যোগ্য বিবেচনা করিবেন, অর্থাৎ যাঁহার দ্বারা সভার উদ্দেশ্য-সাধনে সাহায্য হইতে পারিবে, তাঁহাকে সভ্যশ্রেণীভুক্ত করা যাইতে পারিবে।

(৬) সভায় বাঙ্গলা গ্রন্থসমূহ বঙ্গভাষায় সমালোচিত হইবে, অথবা ভারতবর্ষসংক্রান্ত কোন বিষয়ক প্রবন্ধ বা গ্রন্থ, অন্য ভাষায় রচিত হইলে সভায় তাহারও সমালোচনা হইতে পারিবে।

(৭) যে সকল সমালোচ্য গ্রন্থ সভায় উপস্থিত হইবে, সম্পাদক তাহা সভা-সমক্ষে উপস্থিত করিলে, সভাপতি তাহার সমালোচক স্থির করিয়া দিবেন।

(৮) যে অধিবেশনে পুস্তকের সমালোচনা পাঠ হইবে—তাহার পরের অধিবেশনে সমালোচনা-লিখিত তর্কবিতর্কের সারাংশ ও সমালোচ্য গ্রন্থখানি সম্বন্ধে সভাপতি তাঁহার নিজ মত সংক্ষেপে ব্যক্ত করিবেন।

(৯) সভার অন্যান্য কার্য্যবিবরণের সহিত লিখিত সমালোচনার সংক্ষিপ্তসার ও তর্কবিতর্কের সারাংশ এবং তৎসম্বন্ধে সভাপতির অভিপ্রায় সাধারণের অবগতির জন্য কোন প্রসিদ্ধ সন্দর্ভপত্রে প্রকাশিত হইবে।

সভায় যে কোনও মত ব্যক্ত হইবে, তাহা সভার মত বলিয়া গৃহীত না হইয়া ব্যক্তিগত মত স্বরূপে গৃহীত হইবে।

(১০) সমালোচনা প্রভৃতি কার্য্য না থাকিলে অথবা কার্য্য শেষ হইয়াও যথেষ্ট অবসর থাকিলে, সভ্যদিগের মধ্যে কেহ সভার নির্দ্দিষ্ট কোন বিষয় সম্বন্ধে পাঠ অথবা মৌখিক বক্তৃতা বা পুস্তকাদি পাঠ করিতে পারিবেন, ও তাহা লইয়া বাদানুবাদ চলিতে পারিবে। সমালোচনা, প্রবন্ধপাঠ ও বক্তৃতাদির কায না থাকিলে, সঙ্গীতাদি হইতে পারিবে।"

যেমন এই কল্পনা জ্যোতিবাবুর মাথায় উদয় হইল, অমনি রবীন্দ্রনাথকে সঙ্গে করিয়া তিনি স্বর্গীয় বিদ্যাসাগর মহাশয়ের নিকট পরামর্শ লইতে গেলেন। বিদ্যাসাগর মহাশয় বলিলেন,—'তোমরা বড়মানুষের ছেলে, কোনও বদ্-খেয়ালি না করিয়া এই সব লইয়া যদি সময় কাটাও, ত' সে ভালই। কিন্তু, বাবা, একটা কথা আমি তোমাদের বলিয়া দিতেছি। বড় বড় হোম্‌রা-চোম্‌রা লোকদের ইহার মধ্যে লইও না—তাহা হইলেই সব মাটি হইয়া যাইবে।'

"আমরা কিন্তু হোম্‌রা-চোম্‌রা লোক লইয়াই কায আরম্ভ করিলাম। শ্রীযুক্ত রাজেন্দ্রলাল মিত্র মহাশয় হইলেন আমাদের প্রথম সভাপতি। ভূগোলের ইংরাজী শব্দের পরিভাষা তিনি নিজেই লিখিতে সুরু করিয়া দিলেন। দুই তিন অধিবেশন পর্য্যন্ত বেশ কায চলিয়াছিল—কিন্তু তাহার পরেই, নানা কারণে সভা বন্ধ হইয়া গেল। বিদ্যাসাগর মহাশয়ের কথা বর্ণে বর্ণে ফলিয়া গেল। বঙ্কিমচন্দ্র প্রভৃতি সকল প্রসিদ্ধ সাহিত্যিকগণই এ সভার সভ্য ছিলেন। বঙ্কিমবাবু এ সভার নাম ইংরাজীতে "Academy of Bengali Literature" রাখিতে চাহিয়াছিলেন, কিন্তু সে প্রস্তাব গৃহীত হয় নাই।"



স্বর্গীয় রাজেন্দ্রলাল মিত্র C. I. E.

## *শিকার, নীলের চাষ ও ষ্টীমার-পরিচালনা

তখন জ্যোতিবাবু মধ্যে মধ্যে পাবনা কুষ্টিয়া অঞ্চলে জমিদারি পরিদর্শনের জন্য যাইতেন। এবং শিলাইদহের কুঠীতে গিয়া বাস করিতেন। বিষয় কর্ম্মের অবকাশে, প্রায়ই তিনি পাখী শিকার করিয়া আত্মবিনোদন করিতেন। তবে, নিকটবর্ত্তী কোন স্থানে বাঘ প্রভৃতি হিংস্র জন্তু দেখা গেলে তাঁহাকে যেন খবর দেওয়া হয়, বলা থাকিত। একদিন শিকারী আসিয়া খবর দিল—নিকটেই একটা জঙ্গলে বাঘ আসিয়াছে। তখন রবীন্দ্রনাথ তাঁহার সঙ্গে ছিলেন। জ্যোতিবাবু শিকারীকে সঙ্গে লইয়া একটা দু-নলী বন্দুকহস্তে পদব্রজে সেই জঙ্গলের অভিমুখে যাত্রা করিলেন। রবিবাবুও দাদার পিছনে-পিছনে চলিলেন। তাঁহার হাতে কোনও অস্ত্র ছিল না। জঙ্গলে পৌঁছিলে, শিকারী বলিল, ঐ বাঁশঝাড়ের উপর উঠিয়া তাক্ করিলে, সুবিধা হইতে পারে। জ্যোতিবাবু জুতা খুলিয়া শিকারীর সঙ্গে কঞ্চির উপর দিয়া-দিয়া বন্দুক-হস্তে বাঁশঝাড়ের মধ্যে উঠিয়া গুলি করিবার জন্য প্রস্তুত হইয়া রহিলেন। দৃষ্টাল্পতাহেতু তাঁহার—নাকে চশ্‌মা। শিকারী ফিস্ ফিস্ করিয়া যত বলে "ঐ"—তিনি ততই বলেন—"কৈ ?" অনেকক্ষণ পরে দেখিতে পাইলেন, নীচে বড় বড় ঘাসের ভিতরে একটা জানোয়ারের পিঠের রোঁয়া চিক্‌চিক্ করিতেছে। তিনি সেই দিকে লক্ষ্য করিয়া উপর্য্যুপরি দুইটি গুলি ছুঁড়িলেন—গুলি বাঘের পৃষ্ঠদণ্ড ভেদ করিল। বাঘটা একটা বিকট গর্জ্জন করিয়া, সেই স্থানের ঘাস-সমেত কতকটা মাটি কামড়াইয়া ধরাশায়ী হইল। তাহার পর বাঁশে ঝুলাইয়া সেই মৃত বাঘটাকে তাঁহাদের লোকজন হাল্লা করিয়া কাছারি বাড়ীতে লইয়া আসিল। তখনও সে সেই ঘাস-সমেত মাটি কামড়াইয়া ধরিয়াছিল।

জ্যোতিবাবু কাছারী-বাড়ীর হাতায় পৌঁছিয়া আর এক অদ্ভুত ব্যাপার দেখিলেন। তাঁহার লোকেরা বন হইতে একটা প্রকাণ্ড অজগর সাপ ধরিয়া আনিয়াছে। তাহার মাথায় লাঠি মারায় মাথাটা একবারে থেঁৎলিয়া গিয়াছিল। সে একটা গোটা শেয়াল গিলিয়াছিল। লাঠির আঘাতে অজগর সেই শেয়ালটা উগ্‌রাইয়া ফেলিয়াছে। সেই অর্দ্ধপচিত শেয়ালের দুর্গন্ধে সেখানে তিষ্ঠানো ভার। জ্যোতিবাবু কলিকাতায় ফিরিবার সময় সেই চিতাবাঘের স-মুণ্ড চর্ম্ম ও পিঞ্জরাবদ্ধ সেই জীবন্ত অজগর—এই দুই ভীষণ হিংস্র জীবের হতাবশেষ ও জীবন্ত নমুনা—শিকারের বিজয়নিদর্শনস্বরূপ সঙ্গে লইয়া আসিয়াছিলেন। জোড়াসাঁকো বাটীতে কিছুদিন রাখিয়া, অজগরকে কলিকাতার পশুশালায় উপহার পাঠাইয়া দিয়াছিলেন। পশুশালার কর্ত্তৃপক্ষগণ একটা ক্ষুদ্র মন্দিরাকার লৌহ-তারের পিঞ্জরে এই অজগরটিকে সযত্নে রাখিয়া সেই মন্দিরের গায়ে উপহার-দাতার নাম লিখিয়া রাখিয়াছিলেন। সর্পটি এ উদ্যানে অনেকদিন যাবৎ ছিল। মধ্যে মধ্যে জ্যোতিবাবু তাঁহার অজগরকে দেখিতে যাইতেন। তাহার পর, একবার গিয়া দেখেন সে পিঞ্জরও নাই—সে অজগরও নাই। শুনিলেন, সেটি মরিয়া গিয়াছে।

আর একবার জ্যোতিবাবু হাতীর উপর চড়িয়া বাঘ শিকার করিতে গিয়াছিলেন। এই তাঁহার প্রথম হাতীর উপরে চড়িয়া বাঘ-শিকারে যাওয়া। একটা ঘন-নিবিষ্ট দুর্ভেদ্য বাঁশ-বনের ভিতর বাঘটা আছে, শুনিলেন। হাতী বড় বড় বাঁশঝাড় মড়্‌মড়্ শব্দে পদদলিত করিয়া সেই দুর্ভেদ্য বাঁশ-বনের মধ্য দিয়া একটা পথ করিয়া চলিতে লাগিল। যাইতে যাইতে হঠাৎ হাতীটি ফোঁস্ করিয়া নিশ্বাস ছাড়িয়া একটু পিছু হটিল। আর অমনি একটা বাঘ লম্ফপ্রদানপূর্ব্বক বাঁশবন-

অতিক্রম করিয়া মাঠের দিকে দৌড়িয়া পলায়ন করিল। জ্যোতিবাবু হতাশ হইয়া ফিরিয়া গেলেন।

এই প্রসঙ্গে তিনি আর একটা ঘটনার কথা বলিলেন। তাঁহাদের জমিদারীর হাতীটি শিকারী ছিল না। হাতীতে চড়িয়া শিকার করিতে হইলে, অন্য জমিদারের নিকট হইতে শিকারী হাতী ধার করিতে হইত। তিনি তাহাদের হাতীটিকে শিক্ষা দিয়া শিকারী করিয়া তুলিবেন, সঙ্কল্প করিলেন। প্রথমে তাহার পৃষ্ঠদেশ হইতে বন্দুকের আওয়াজ করিয়া, তাহাকে বন্দুকের আওয়াজে অভ্যস্ত করিতে হইবে। এই মনে করিয়া, তিনি একদিন হস্তীপৃষ্ঠে আরোহণ করিয়া বন্দুকের আওয়াজ করিলেন। হস্তিবরের শিকারশিক্ষার এই প্রথম পাঠ। কিন্তু হস্তী তাহার নিজ হিত বুঝিল না—শিক্ষার মাহাত্ম্য বুঝিল না—সে ঘোর বিদ্রোহী হইয়া উঠিল। এমন গা-দোলা দিতে লাগিল যে, জ্যোতিবাবুর সমুদ্রপীড়ার মত পীড়া উপস্থিত হইল। তাহা ছাড়া লম্প ঝম্প দৌড় ছুট প্রভৃতি ব্যায়ামসাধ্য কার্য্যে অনন্যমনা হইয়া এমনি মনোনিবেশ করিল যে, তাহার তাদৃশ অদ্ভুত ব্যবহারে শুভানুধ্যায়ীর প্রাণ পর্য্যন্ত সংশয় হইয়া উঠিল। কপাল দিয়া দর্ দর্ করিয়া ঘাম ছুটিতে লাগিল। জ্যোতিবাবু বলিলেন ঃ—

"মাহুৎ অঙ্কুশ প্রহার করিয়া "বয়েঠ" "বয়েঠ" করিয়া বসাইবার কত চেষ্টা করিল, কিন্তু হাতী কিছুতেই সে আদেশ পালন করিল না। আমার আহারের সময় উত্তীর্ণ হইয়া গেল—অপরাহ্ণ হইল—তবু মাহুৎ হাতীকে বসাইতে পারে না। আমি ত হাতীর উপর আর তিষ্ঠিয়া থাকিতে পারিতেছি না;—ভয়ে এবং ক্ষুৎপিপাসায় অৰ্দ্ধমূর্চ্ছিত অবস্থায় আমি একেবারে জ্ঞানশূন্য। কি করি, শেষে যাহা থাকে কপালে, নিশ্চেষ্ট হইয়া হস্তীপৃষ্ঠে মৃত্যুর অপেক্ষা, শ্যামল ধরণীক্রোড় এমন কি

হস্তীপদনিষ্পেষণেও, মৃত্যু বাঞ্ছনীয় বলিয়া তাহার লেজ ধরিয়া সর্ সর্ করিয়া ঝুলিয়া পড়িলাম এবং ভূমিতে চরণস্পর্শ হইবামাত্রই প্রাণরক্ষার্থে সবেগে দৌড় দিলাম। মূর্খ হস্তীকে শিখাইতে গিয়া, আমিও এমনি হস্তীমূর্খ বনিয়া গিয়াছিলাম।"

ইহার পর জ্যোতিবাবু হাটখোলায় এক পাটের আড়ৎ খুলিয়াছিলেন। ইঁহার অংশীদার ছিলেন, জ্যোতিবাবুর ভগিনীপতি স্বর্গীয় জানকীনাথ ঘোষাল মহাশয়। দুইজনে প্রতিদিন সকালে হাটখোলায় গিয়া আফিস করিতেন; কিন্তু পাটের বাজার খারাপ হইয়া যাওয়ায় এ কার্য্য বন্ধ করিয়া দিয়াছিলেন। অল্পদিনেই এ ব্যবসায়ে বেশ কিছু লাভও হইয়াছিল। এই টাকা লইয়াই ইহার পর জ্যোতিবাবু শিলাইদহে নীলের চাষ আরম্ভ করিয়া দিলেন।

পূর্ব্বে শিলাইদহে এবং নিকটবর্ত্তী গ্রামগুলিতে নীলের চাষ উপলক্ষ্যে অনেকগুলি নীলকর সাহেব বাস করিত। এখানে যে নীলকুঠীটি ছিল, সেটি শেষে ঠাকুরজমিদারদের কাছারীগৃহে পরিণত হয়। সেই নীলকুঠী-সংলগ্ন কয়েকখানি ভাঙ্গাচুরা হাউজ (vat) খালি পড়িয়াছিল। জ্যোতিবাবু সেইগুলিকেই মেরামৎ করাইয়া কার্য্যোপযোগী করিয়া তুলিয়া, কার্য্যারম্ভ করিলেন। এই হাউজে জল আনাইতে পদ্মা হইতে একটি খাল কাটান' হইল।

জ্যোতিবাবু বলিলেন, "তখন বুঝিয়াছিলাম চাষার ভাবনা কত! কখন' জল এবং কখন' রৌদ্রের জন্য যে কি আকুলভাবে আমি প্রতীক্ষা করিতাম, তাহা বর্ণনাতীত,—কিন্তু এটা কবির দৃষ্টিতে দেখা নয়। তখন ঈপ্সিত সময়ে মেঘ আসিলে মনে হইত, একজন যেন প্রাণের বন্ধু আসিয়াছে; বন্ধুকে দেখার মতই আনন্দ পাইতাম। এ আনন্দে কাব্যরসের লেশমাত্র ছিল না। এইরূপে চার পাঁচ



শ্রীযুক্ত বিজয়চন্দ্র মজুমদার B. L.

[ ১০ পৃষ্ঠায় উল্লিখিত ।

বৎসরেই আমার নীলের চাষে খুব উন্নতি হইল। কিন্তু হঠাৎ নীলের বাজার পড়িয়া গেল। শুনা গেল, জার্ম্মানেরা রাসায়নিক প্রক্রিয়া দ্বারা এক রকম কৃত্রিম নীল প্রস্তুত করিতেছে, তাহাতেই আসল নীলের বাজার একেবারে খারাপ হইয়া গেল। আমিও কায উঠাইয়া দিয়া কলিকাতায় চলিয়া আসিলাম। যাহাই হউক, নীলে আমি বেশ লাভ করিয়াছিলাম। এখন এই টাকা লইয়া আমি কি করিব?—এই চিন্তা তখন আমার মনে খুব প্রবল হইয়া উঠিল।

"এই সময় একদিন হঠাৎ Exchange Gazette-এ দেখিলাম, একটা জাহাজের খোল নীলাম হইবে। ভালই হইল, এই খোলটা কিনিয়া একখানা জাহাজ তৈরি' করাইয়া জাহাজ চালান যাইবে, স্থির করিলাম।

"এই সময়ে আবার, কলিকাতা হইতে খুলনা পর্য্যন্ত রেলও হইবে, কথা ছিল। তাহা হইলেই খুলনা হইতে বরিশাল পর্য্যন্ত বেশ জাহাজ চালান' যাইতে পারে। খোল কেনার পক্ষে এ একটা বেশ সুযুক্তিও হইল। তৎক্ষণাৎ,—সৌভাগ্য কি দুর্ভাগ্যক্রমে ঠিক বলিতে পারি না—খোলটি যাহাতে হাতছাড়া না হইয়া যায়, এই উদ্দেশ্যে তাড়াতাড়ি রয়্যাল এক্স্‌চেঞ্জের দিকে ছুটিলাম।

"সেখানে খুব ভিড়। বিস্তর ক্রেতা। মাল নীলামে উঠিয়াছে, সকলেই ডাকিতেছে, আমিও ডাকিতে সুরু করিলাম। দাম হু হু করিয়া বাড়িতে লাগিল। ক্রমে সাত হাজারে শেষ নিষ্পত্তি হইল। আমিই সর্ব্বোচ্চ ডাকে কিনিলাম। কিনিবার পর অনেকে আমাকে সাতহাজারের উপর আরও কিছু দিয়া এই খোলটি লইতে চাহিয়াছিল, কিন্তু আমি পুনর্বিক্রয়ে স্বীকৃত হইলাম না। অস্বীকৃত হওয়ার প্রধান কারণ

এই হইল যে, বাঙ্গলায় বাঙ্গালী কর্ত্তৃক আমিই সর্ব্বপ্রথম "জাহাজ-চালান" প্রবর্ত্তন করিব, এই গর্ব্ব। দ্বিতীয়তঃ, সকলেই যখন এ খোলটি কিনিতে উদ্‌গ্রীব তখন নিশ্চয়ই এটি সস্তা হইয়াছে, ক্রয় বিক্রয়ের দিক দিয়া এ কথাটিও তখন খতাইয়া দেখিলাম। অতএব পুনর্বিক্রয়ে ক্ষতি। কথাটা ঠিক! তখন লোকে যদি বলিত "না এটা ঠকা' হয়েছে" তাহা হইলে আমি যে কি করিতাম, তাহা এখন বলা কঠিন। সকলের লুব্ধ দৃষ্টিকে উপেক্ষা করিয়া, প্রকাশ্য নীলামে সর্ব্বোচ্চ দরে আমি যে জাহাজের খোল কিনিলাম, ইহাতে আর কোনও লাভ হউক বা না হউক—এই কেনার উত্তেজনাই, সে মুহূর্ত্তে একটা মহৎ গর্ব্ব! যাহাই হউক, জাহাজের খোল কিনিয়া সগর্ব্বে বাটী ফিরিলাম, যেন কি একটা রাজ্যই জয় করিয়া আনিলাম!

"বুশ্‌বী (Bushby) গবর্ণমেণ্টের জাহাজসমূহের একজন ইঞ্জিনিয়ার, তাঁহাকে ষোলটাকা ফী দিয়া এই খোলটি দেখান হইল, তিনি বলিলেন, "It will make a splendid Steamer" (ইহাতে অতি সুন্দর একখানি ষ্টীমার তৈরি হইবে)। আর কি! আমি অমনি হাওড়ায় বড় বড় সব জাহাজের কারখানায় ঘুরিতে লাগিলাম, কে আমার এই জাহাজখানি প্রস্তুত করিয়া দিবে! কিন্তু তাহাদের হাতে এত বেশী কায ছিল যে, বড় বড় কোম্পানির মধ্যে কেহই এ কায লইতে স্বীকৃত হইল না। শেষে Kelso Stewart কোম্পানি এই জাহাজনির্ম্মাণের ভার লইল।—সেই খোলে যে প্রথম জাহাজ প্রস্তুত হইল, তাহার নাম রাখিলাম "সরোজিনী"। জাহাজখানি খুব শীঘ্রই দিবার কথা ছিল, কিন্তু Kelso কোম্পানি তাহা পারিল না। তদ্ব্যতীত জাহাজ বড় হইল বটে, কিন্তু তেমন মজবুত হইল না। সে যেন এক আজন্মরুগ্ন সন্তানের মতই জন্মিল। আজ এঞ্জিন খারাপ, কাল চাকা

খারাপ, পরশ্ব বয়লার খারাপ, এই রকম প্রত্যহই একটা-না-একটা গোলমাল ঘটিতেই লাগিল। আর সেই সব মেরামত করাইতে অজস্র অর্থব্যয় হয়, কাযও বন্ধ রহিয়া যায়। দেশীয় চালক যাহারা ছিল, তাহারা কল-কব্জার বিষয় ভাল বুঝিত না। সামান্য একটু কিছু হইলেই জাহাজ অমনি বন্ধ। আমি বিব্রত হইয়া একজন উপযুক্ত লোক খোঁজ করিতে লাগিলাম। জাহাজের কলকব্জা বিষয়ে অভিজ্ঞ সুদক্ষ মনের-মত একজন ফরাসীকে পাওয়াও গেল, তাহাকেই নিযুক্ত করিলাম। সে-ই জাহাজের Commander হইল। তাহার উপরেই জাহাজের সমস্ত ভার ছাড়িয়া দিলাম। কল খারাপ হইলেই সে অমনি আস্তিন্ গুটাইয়া যেরূপ অক্লান্তভাবে কায করিত, সেরূপ কায দশ জন খালাসীতেও করিতে পারিত না। কিন্তু তাহার একটি মস্ত দোষ ছিল। মাসের মধ্যে একবার করিয়া সে মাতাল হইত। তখন সে উদারতার পরাকাষ্ঠা প্রদর্শন করিয়া খালাসীদিগকে বক্‌সিশ দিত, খয়রাৎ করিত, জাহাজের সাবানাদি জলে ছুঁড়িয়া ফেলিয়া দিয়া অনেক অপচয় করিত। কিন্তু দুই একদিন পরে, নেশা কাটিয়া গেলেই আবার সে যে-ভাল-মানুষ সেই ভালমানুষ—যারপরনাই বাধ্য। যাহাই হউক, এই ব্যক্তিকে নিযুক্ত করিয়া আমার যেমন অনেক খরচ বাঁচিয়া গেল, তেমনি অভিজ্ঞ কর্ম্মচারীর তত্ত্বাবধানে কাযকর্ম্মও বেশ সুচারুরূপে চলিতে লাগিল।

"আমি এ লাইনে কায আরম্ভ করিবার খুব অল্পদিন পূর্ব্বে বিলাতই, হইতে Flotilla Company নামে এক কোম্পানি আসিয়া কার্য্য সুরু করিয়া দিয়াছিল। আমি যখন সর্ব্বপ্রথম কার্য্য আরম্ভ করিব স্থির করিয়াছিলাম, তখন যদি পারিতাম তাহা হইলে আমার অনেক সুবিধা হইতে পারিত। কিন্তু প্রথম জাহাজ "সরোজিনী" তৈরি হইতেই এত বেশী বিলম্ব হইয়া গেল যে, আমি আসিবার অব্যবহিত

পূর্ব্বেই ফ্লোটিলাকোম্পানি কায ফাঁদিয়া বসিয়াছিল। আমার জাহাজ যদি ঠিক সময়ে তৈরি হইত, তাহা হইলে আমি ইহার অনেক আগেই কার্য্য চালাইতে পারিতাম; তাহা হইলে হয়ত এ কোম্পানি এদিকে না-ও আসিতে পারিত। কিন্তু তাহা হয় নাই। এখন আমরা দুই পক্ষই এই একই লাইনে ষ্টীমার চালাইতে লাগিলাম। কাযেই উভয় দলে খুব প্রতিযোগিতাও আরম্ভ হইল। একখানি মাত্র ষ্টীমার লইয়া কার্য্যে অসুবিধা হওয়ায় আমি আরও চারখানি জাহাজ ক্রমে ক্রমে ক্রয় করিলাম। এ জাহাজগুলির নাম ছিল "বঙ্গলক্ষ্মী" "স্বদেশী" "ভারত" এবং "লর্ড রিপন"। তখন এই পাঁচখানি জাহাজ খুল্না হইতে বরিশাল পর্য্যন্ত যাত্রী লইয়া গমনাগমন করিত এবং সময় সময় মাল লইয়া কলিকাতাও আসিত।

"এ সময় আমি জাহাজেই বাস করিতাম। বাঙ্গালীর জাহাজ-চালনায় তখন বরিশালের ছাত্রসমাজ এবং নব্যদলের মধ্যে একটা প্রবল উত্তেজনার সৃষ্টি হইয়াছিল। তখনকার লিখিত আমার এক খানি পুরাতন পত্র হইতে তাহার কিছু বর্ণনা তুমি পাইতে পারিবে।" পত্রখানির প্রতিলিপি উদ্ধৃত করিয়া দিলাম ঃ—

"আমাদের উভয়ের মধ্যে খুব প্রতিদ্বন্দ্বিতা। ফ্লোটিলাকোম্পানির অনেক খরচ পত্র—লোক জনের ব্যয়, কিন্তু তারা প্রায়ই যাত্রী পায় না। অধিকাংশ যাত্রীই আমাদের জাহাজে যায়। তাদের বিস্তর ক্ষতি হচ্চে, তবু তারা নিয়মিতভাবে সমানে জাহাজ চালাচ্চে, যন্ত্রের একটু ত্রুটি বা শৈথিল্য নাই। আর তারা প্রকাশ্যভাবে বলে—বাঙ্গালীর অধ্যবসায় নাই। তাহারা আমাদের সহিত প্রতিদ্বন্দ্বিতা করে' কতদিন জাহাজ চালাতে পারবে। এখানে আমাদের জাহাজ যাতে স্থায়ী হয় তার জন্য এখানকার লোকের—বিশেষতঃ ইস্কুলের

ছাত্রদের অপরিসীম উৎসাহ ও যত্ন। এমন উৎসাহ আমি কখনও দেখিনি! তাদের ভাব দেখে চমৎকৃত হতে হয়। প্রত্যহ খুব ভোরে আমাদের জাহাজ এখান থেকে যাত্রী নিয়ে খুলনায় যায়। ফ্লোটিলা কোম্পানির জাহাজও সেই সময় যায়। পাছে আমাদের জাহাজে লোক না গিয়ে প্রতিপক্ষের জাহাজে যায়, এইজন্য কতকগুলি ভদ্রলোক ও স্কুলের ছাত্র রাত্রি ১টার সময় উঠে দলবদ্ধ হয়ে উৎসাহের সহিত জাহাজের ঘাটে প্রত্যহ উপস্থিত হন ও যদি কোন' যাত্রী প্রতিপক্ষের জাহাজে যেতে চায়, তাহাকে অনেক প্রকারে বুঝিয়ে এমন কি পায়ে পর্য্যন্ত ধরে' ফিরিয়ে আনেন। যেখানে জালি বোটে করে প্রতিপক্ষের জাহাজে লোক উঠ্ছে, সেখান পর্য্যন্ত গিয়ে তাদের এইরূপ বুঝাতে থাকেন: "আমাদের কথাটি একবার শুনুন্ তারপর যে-জাহাজে ইচ্ছা হয় যাবেন। আপনারা বাঙ্গালী, বাঙ্গালীর জাহাজ থাকৃতে কেন আপনারা ইংরাজদিগের জাহাজে যাবেন? দেশের টাকা দেশে থাকে এটা কি প্রার্থনীয় নয়? প্রতিপক্ষের জাহাজে স্বদেশীয়দিগের প্রতি কুব্যবহার করা হ'ত, অপমান করা হ'ত—আমাদের নিমন্ত্রণেই, আমাদের আহ্বানেই, ঠাকুর বাবুরা তাই এখানে জাহাজ এনেছেন—তখন কি আপনাদের ও জাহাজে যাওয়া উচিত?" "হাঁ বটে, যা বল্লে তার উত্তর নাই, চল ঐ জাহাজেই যাওয়া যাক্।" এই বলে যাত্রীরা আবার আমাদের জাহাজে অনেকে ফিরে আসেন। একটি বার-বৎসর বয়স্ক বালক, ঘাটে সেদিন বক্তৃতা দিয়াছিল:—"হে ভাই সকল, তোমরা আপনার জাহাজ থাকৃতে পরের জাহাজে যাইবা না। উহাদের ঐ যে জাহাজ দেখিতেছ—উহার যেরূপ গঠন তাহাতে একটু বেশী বাতাস উঠিলেই দোদুল্যমান হইয়া জলগর্ভে নিমগ্ন হইবে। তাহার সাক্ষী দেখ উহারা এখানে জাহাজ রাখিতে পারে নাই, ওপারে লইয়া

গিয়াছে, এবং সে বাতাসে দোদুল্যমান হইতেছে। যদি তোমরা প্রাণ বাঁচাইতে চাও ত' ভাই-সকল ঐ জাহাজে যাইবা না।"—এই কথা শুনে নীচশ্রেণী লোকদের ভয় হ'ল—আর প্রতিপক্ষের জাহাজে তারা গেল না। ঝড় হোক—বৃষ্টি হোক্—রৌদ্র হোক্—যে কোন' বাধা হোক, কিছুই না মেনে তাঁহারা জাহাজের সিটি (বাঁশীর ডাক) শুন্‌বামাত্র দৌড়ে ঘাটে এসে উপস্থিত হন্। তাঁহারা বলেন, আমাদের জাহাজের সিটি তাঁহাদের এমন মিষ্টি লাগে ও তা শুন্‌তে পেলে তাঁদের এমন আহ্লাদ হয় যে তাহা বল্‌বার নয়। বন্ধুদের সুপরিচিত গলার স্বর দূর হতে শুন্‌লে যেমন বুঝা যায় কে-আস্‌চে, তেমনি সিটি শুন্‌লেই কোন্ জাহাজ আস্‌চে তাঁরা বুঝতে পারেন। ঐ আজ "ভারত" আসচে, ঐ "লর্ড রিপন" আসচে, ঐ "বঙ্গলক্ষ্মী" আস্‌চে, ঐ "স্বদেশী" আস্‌চে, ঐ "সরোজিনী" আস্‌চে—এই বলে সকলে উৎসাহের সহিত হাস্যমুখে দলবদ্ধ হয়ে ঘাটে এসে উপস্থিত হন। সেদিন একজন বল্‌ছিলেন, "যেমন বৃন্দাবনে শ্রীকৃষ্ণের বংশীধ্বনিতে হৃদয় আকৃষ্ট হত, সেইরূপ তাঁদেরও হৃদয় আকৃষ্ট হয়।" আবার প্রতিপক্ষের জাহাজের নাম পর্য্যন্ত তাঁরা সইতে পারেন না—তার সিটি তাঁহাদের কাণে অত্যন্ত কর্কশ লাগে। প্রতিপক্ষের জাহাজ যদি কোন দিন যাত্রী পায় —সেদিন তাঁদের আর আপ্‌সোসের সীমা থাকে না।

"সেদিন আমাকে অভ্যর্থনা কর্‌বার জন্য এখানে যে একটি বৃহৎ সভা হয়েছিল, তাতে একটি বক্তা আমার ষ্টীমারের উল্লেখ কর্‌তে কর্‌তে হঠাৎ আপনাকে সম্বরণ করে বল্লেন—তাঁর ষ্টীমার ভুলক্রমে বলেছি—ইহা ত' আমাদেরই ষ্টীমার।" এ কথাটি আমার বড়ই ভাল লেগেছিল। সেদিন সে সভায় অনেক লোক একত্র হয়েছিলেন—একটি প্রকাণ্ড গৃহ লোকে পূর্ণ হয়ে গিয়েছিল। এখানকার হাকিম, উকীল,



ভাই প্রতাপচন্দ্র মজুমদার

৫১ পৃষ্ঠায় উল্লিখিত।

জমীদার, দোকান্দার, মহাজন অনেকেই উপস্থিত ছিলেন। এখানকার প্রধান জমীদার শ্রীযুক্ত বরদাকান্ত রায় সভাপতির আসন গ্রহণ করে-ছিলেন। অনেকগুলি সুবক্তাও ছিলেন। সেদিন ছাত্রদের আহ্লাদ ও উৎসাহের সীমা ছিল না। তারা আপনারাই সভার বিজ্ঞাপন ঘরে ঘরে গিয়ে বণ্টন করেছিল, গাছের পাতা দিয়া ঘরটি সুন্দর সাজিয়েছিল। তাদের উৎসাহ দেখ্‌লে নিরাশ প্রাণেও আশার সঞ্চার হয়, নিরুদ্যম হৃদয়েও উদ্যমের ভাব আসে।

"সেদিন এখানে জাতীয় সংকীর্ত্তন হয়েছিল। সে এক অপূর্ব্ব দৃশ্য। "জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী" অঙ্কিত নিশান হাতে নিয়ে, খোল-কর্ত্তাল বাজাতে বাজাতে বাহু তুলে, উৎসাহের সহিত গান কর্‌তে কর্‌তে সংকীর্ত্তনের দল"—"বাবুর বাড়ী থেকে বৈকালে বেরুলেন্ —যেতে যেতে রাস্তায় লোকের ভিড় বাড়্‌তে লাগল—তারপর বাজারে পৌঁছিলে লোকারণ্য হয়ে উঠ্‌ল। প্রথমে লোকেরা মনে করেছিল, বুঝি কোনও ধর্ম্মসম্প্রদায়ের সংকীর্ত্তন, তাই অ—বাবু একটা টুলের উপর দাঁড়িয়ে এ কীর্ত্তনের উদ্দেশ্য অল্পকথায় ও সহজ ভাষায় বেশ বুঝিয়ে দিলেন—তাতে লোকেরা বেশ বুঝ্‌তে পার্‌লে ও উৎসাহের সঙ্গে সংকীর্ত্তনে সবাই যোগ দিলে।

"নগর-সংকীর্ত্তনে যে কি মাতান' ভাব, আমি সেদিন বেশ বুঝতে পার্‌লেম্। এইরূপ জাতীয় সংকীর্ত্তন যদি নগরে নগরে গ্রামে গ্রামে গাওয়া হয়, তা হলে বড়ই উপকার হয়। সাধারণের মধ্যে জাতীয় ভাব-প্রচারের ভাল উপায় এর চেয়ে আর কিছুই নেই। যে গানটা গাওয়া হয়েছিল, সেটা নিম্নে লিখে দিলাম। এই গানটায় লোকেরা যে কি-রকম মেতে উঠেছিল, সুর না শুন্‌লে শুধু কথায় তা বোঝা যাবে না। যাই হোক্ তবু কতকটা ভাব বুঝতে পার্‌বে ঃ—

কে কোথায় আছিস্ ভাই আয়রে সকলে গাই
প্রাণের সঙ্গীত আজি কাঁপায়ে গগন।
বেঁধে আজি প্রাণে প্রাণে শত কণ্ঠে এক তানে
সবে মিলে গাই গীত মৃত-সঞ্জীবন॥

( একতালা )

( ও ভাই ) দেখ, সব ঘুমিয়ে অচেতন হয়ে
দেশের দশা একবার করে না স্মরণ।
( একবার চায় না রে কেউ নয়ন মিলে )
( একি রে কাল-নিদ্রা এল )
( মোরা ) সবারে জাগাব, দুর্দ্দশা ঘুচাব
নিদ্রাগত প্রাণে আনিব চেতন।
( এ ঘোর দুঃখনিশি অবসানে )
( মহারাণীর সুশাসনে )
( ও ভাই ) ভিন্ন ভিন্ন জাতি, মিলে দিবা রাতি,
ভাই ভাই হয়ে করিব সাধন,
( মিলে প্রেমসূত্রে প্রাণে প্রাণে )
দেখবে দেশে দেশে, এ ভারতে মিশে,
কত জাতির হল, প্রেমেতে মিলন।
( ওরে এমন শোভা দেখবে কোথা !

( রূপক )

আহা, 'জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী'
ভাবে মেতে কোটি কণ্ঠে কর উচ্চারণ।



স্বর্গীয় মনোমোহন বসু

[ ১২৮ পৃষ্ঠায় উল্লিখিত।

( মনোহর সই—একতালা )

শত্রু মিত্র মিলে ঘরের বিবাদ ভুলে
গলাগলি হ'য়ে গাই রে
( আজি ) দেশের কাযে মোরা হয়ে মাতোয়ারা
স্বার্থের কথা ভুলে যাই রে
( দেশের প্রেমে মত্ত হ'য়ে )
( মায়ের চরণ সেবায় )
( করি ) হয়ে একমন মায়েরই কীর্ত্তন
( মোরা ) পঁচিশ কোটী প্রাণী ভাই রে।
বিংশতি জাতিতে বিংশতি ভাষাতে
মেদিনী কাঁপায়ে গাই রে।
( জয় ভারতজননী বলে' )
( সমস্বরে সবে )

( রূপক )

নব উদ্যম দেখিয়ে সবে চমকিত হয়ে ক'বে
বুঝি ভারত হবে আবার জগত-ভূষণ।

( ঝুলন )

( ওরে ) চারিদিকে সবাই জেগে, তোরাই রলি'
—শুধু তোরাই ঘুমে রলি' শুধু তোরাই ঘুমে রলি' ।
নবীন আলোয় ভাস্‌ছে ধরা দেখ্‌রে নয়ন মেলি।
( চেয়ে দেখ্‌ দেখ্‌রে ও ভাই )
ছি ছি কাযের বেলা ভোরের বেলা ঘুমে বিভোর হলি !

(জেগে আয় আয় রে ভাই)
(ওরে এমন দিন আর পাবিনা রে)
হায় রে ঘুমের ঘোরে বুঝলিনা রে কি ছিলি কি হলি।
(একবার ভেবে দেখ্ রে ও ভাই)
ছি ছি এতকাল ঘুমিয়ে আছিস্ তবু না জাগিলি।
(একি হল রে ভাই)
হায় রে জেগেও বুঝি জাগ্‌লিনা রে কেন এমন হলি।
(একবার উঠ উঠ সবে)
এস মহানিদ্রা ভেঙ্গে করি কোলাকুলি।
(জয় ভারত বল রে ভাই)
এস দলাদলির বাঁধন খুলি বাঁধি গলাগলি।
(ভারত মাতার নিশান তুলি)
(আর দেরি করিস্‌না রে)
(একবার আয় আয় রে সবে)

(রূপক)

সবে একপ্রাণ হয়ে, ভগবানের নামটি লয়ে,
দেশের মঙ্গল সাধনে, কর প্রাণপণ।" (পত্র-শেষ)

"এইরূপে আমার কায বেশ দিন দিন লাভজনক হইয়া উন্নতির পথে চলিতে লাগিল। আমার এই ব্যবসাকে যেন সমস্ত জাতির উদ্যম ভাবিয়া বরিশালবাসীগণ নিয়তই ইহার দীর্ঘজীবন কামনা করিতেন। আমাকে লইয়া সভা, সমিতি, কীর্ত্তন, বক্তৃতা প্রভৃতি ব্যাপার প্রায় প্রত্যহই লাগিয়া থাকিত। আমিও বেশ মনের সুখে বাস করিতেছিলাম, কিন্তু এত সুখ আমার সহিল না।

"ইংরাজের ব্যবসায়ে ব্যাঘাত লাগিয়াছে, আর কি তাহারা চুপ করিয়া থাকিতে পারে? ব্যবসায়ী সাহেবেরা আমার যৎপরোনাস্তি বিপক্ষতা-চরণ করিতে লাগিল। তাহারা যখন দেখিল যে যাত্রী আর হয় না, তখন তাহারা ভাড়া কমাইতে আরম্ভ করিল,আমিও কমাইলাম। এইরূপে ক্ষতিস্বীকার করিয়াও আমি প্রতিযোগিতায় প্রবৃত্ত হইলাম। লাভ আগে যেমন হইতেছিল তেমন আর এখন হয় না—তবুও আমি দমিলাম না।

"এই সময় খুল্না হইতে মাল বোঝাই লইয়া "স্বদেশী" কলিকাতা আসিতেছিল। সারা পথ বেশ নির্ব্বিঘ্নে কাটিয়া গেল—আলোকমালা সমুদ্ভাসিত কলিকাতা বন্দরেও প্রবেশ করিল। কিন্তু শেষে হাওড়ার পুলের নীচে দিয়া যাইবার সময় একখানা জেটিতে না-কিসে ধাক্কা লাগিয়া ষ্টীমারখানি নিমেষমধ্যে গঙ্গাগর্ভে নিমগ্ন হইল। এক জাহাজ মালের এক কণাও উঠিল না।

"এই দুর্ঘটনায় আমি একেবারে নিরুদ্যম ও হতাশ হইয়া পড়িলাম। এতদিন তবুও একটা আশা ছিল—আবার জোয়ার আসিবে। কিন্তু এই-বার সে আশাটুকুও একেবারে অসম্ভব হইয়া দাঁড়াইল। কায উঠাইয়া দিতেই আমি কৃতসঙ্কল্প হইয়া উঠিলাম। একেত' প্রতিযোগিতার জন্য কিছু দিন হইতেই আমি ক্ষতিস্বীকার করিতেছিলাম, যদি কোনও রূপে টিকিয়া যায়—এই ভরসায়; কিন্তু এবার এই দুর্ঘটনার জন্য এক ক্ষতি-পূরণ ব্যাপারেই আমি অত্যন্ত জের্‌বার্ হইয়া পড়িলাম, কিন্তু তবুও নিজে হইতে উঠাই কিরূপে? কায বন্ধ করিব মনে মনে এই মৎলব ছিল, কিন্তু এ ব্যাপার ঘৃণাক্ষরেও আমি কাহারও নিকট প্রকাশ করি নাই। কায যেমন চলিতেছিল, বাহ্যতঃ তেমনই চলিতে লাগিল।

"এমন সময় ফ্লোটিলাকোম্পানীর পক্ষ হইতে রাজা প্যারীমোহন

মুখোপাধ্যায় (তখনও রাজা হয় নাই) আমার নিকট এক সন্ধির প্রস্তাব লইয়া আসেন। তিনি বলিলেন 'উভয়পক্ষেই আর এরূপ বৃথা অর্থব্যয়ে লাভ কি? আপনি নিজেই একটা মূল্য ধার্য্য করিয়া দিউন্। ফ্লোটিলা-কোম্পানী আপনার সমস্ত কারবার কিনিতে প্রস্তুত আছে।' আমি দেখিলাম যে, এ একটা মহাসুযোগ উপস্থিত—এ সুযোগ ছাড়া একেবারেই উচিত নয়। তখন যেরূপ অবস্থা হইয়া দাঁড়াইয়াছিল, তাহাতে কোন দিন আপনাআপনিই কায গুটাইতে হইত, সে ক্ষেত্রে তাহা হইলে ত কিছুই পাওয়া যাইত না। অতএব এখন বেশ মানে-মানে—উদ্দেশ্যও সিদ্ধ হউক, যা-হয় কিছু পাওয়াও যাউক। এইরূপ ভাবিয়া চিন্তিয়া আমি মগ্নাবশিষ্ট চারিখানি জাহাজ ও তৎসংক্রান্ত সমস্তই ফ্লোটিলাকোম্পানীকে বিক্রয় করিয়া দিলাম।

"ফ্লোটিলাকোম্পানীর নিকট হইতে যাহা ন্যায্য তাহাপেক্ষা অনেক বেশী টাকা পাইলেও, আমি আমার ঋণপরিশোধ করিতে পারিলাম না। খুব বিপন্ন হইয়া পড়িলাম; শেষে পালিত মহাশয় (স্যর টি পালিত) সমস্ত পাওনাদারদের ডাকাইয়া তাহাদিগকে অনেক বুঝাইয়া সুজাইয়া দিলেন, তাহাতে আমার ঋণের বোঝা অনেকটা হাল্কা হইয়া গেল। ইহার কিছুদিন পরে, তিনি নিজেই এ ভার গ্রহণ করিয়া এমন একটা বন্দোবস্ত করিয়া দিলেন, যাহাতে আমি একেবারেই ঋণমুক্ত হইয়া গেলাম। তিনি এখন দানবীর স্যর তারকনাথ পালিত, তাঁহার পরিচয় কে না জানে? কিন্তু তিনি যে আবার কেমন বন্ধুবৎসল, তাহা তাঁহার এই কাযেই লোক পরিচয় পাইবে। শুধু আমাকে নয়, এমনি কত লোককে বিপদ হইতে উদ্ধার করিয়া যে তিনি তাঁহার "তারক" নামের সার্থকতা সম্পাদন করিয়াছেন, তাহার আর গণনা হয় না।

"তাঁহার দুই সময়ের দুইটি ছবি আমার মনে গভীরভাবে অঙ্কিত



স্বর্গীয় স্তর তারকনাথ পালিত

হইয়া আছে। সেই ছবি দুইখানি তোমার সম্মুখে ধরিলেই, এক মুহূর্ত্তে তাঁহার প্রকৃত চরিত্র তোমার হৃদয়ঙ্গম হইবে। প্রথম ছবি ঃ—আমি তখন হিন্দুস্কুলে খুব নীচের ক্লাসে পড়ি। তিনি একদিন আমাদের ক্লাসের সম্মুখ দিয়া কি কাযে মহেশবাবুর ফার্ষ্ট-ক্লাসে যাইতেছিলেন। দেখিলাম তাঁহার চক্ষে ব্যাণ্ডেজ-বাঁধা। শুনিলাম,মেডিক্যাল কলেজের ফিরিঙ্গি ছাত্রদিগের সহিত প্রেসিডেন্সি কলেজের ছাত্রদিগের একদিন মারামারি হয়। সেইদিনকার মারামারিতে প্রেসিডেন্সী কলেজের দুই একজন ছাড়া সব ছাত্রই পৃষ্ঠভঙ্গ দেয়। যাঁহারা পলায়ন করেন নাই, তন্মধ্যে পালিতমহাশয়ই সর্ব্বপ্রধান। তিনি একাকী বহু ফিরিঙ্গির সঙ্গে লড়াই করিয়া গুরুতর রূপে আহত হইয়াছিলেন। তবু পৃষ্ঠ-প্রদর্শন করেন নাই। এম্‌নি তাঁহার পৌরুষ-তেজ!

"আর এক ছবি ঃ—তখন আমি স্কুল কলেজ ছাড়িয়া বিষয়কার্য্যে লিপ্ত। সেই সময়ে একবার আমরা বজ্‌রা করিয়া গঙ্গাবক্ষে ভ্রমণ করিতে গিয়াছিলাম। পালিতমহাশয়ও আমাদের সঙ্গে ছিলেন। গ্রীষ্মকাল। ভয়ানক গরম। আমরা কাম্‌রার পাটাতনে বিছানা করিয়া পাশাপাশি সবাই রাত্রে নিদ্রা যাইতেছি। গরমে ঘুম ভাঙ্গিয়া যাওয়ায় দেখি, পালিতমহাশয় উঠিয়া বসিয়া আমাকে তালপাতার পাখায় বাতাস করিতেছেন! কারণ, আমি নাকি গরমে খুব ঘামিয়া নিদ্রিতাবস্থাতেই ছট্‌ফট্‌ করিতে ছিলাম, তিনি তাহাই জানিতে পারিয়া ছিলেন। কি স্নেহশীলতা! তাঁহার স্বভাবে কঠোরতা ও কোমলতার কি অপূর্ব্ব-সংমিশ্রণ ছিল!

"বজ্রাদপি কঠোরাণি মৃদূনি কুসুমাদপি"—

ভবভূতির এই কবি-কল্পনা আমি কেবল পালিতমহাশয়ের মধ্যেই প্রত্যক্ষ করিয়াছি।"

## ভারত সঙ্গীত-সমাজ-প্রতিষ্ঠা

## ও

## সংস্কৃত নাটক অনুবাদ

পূর্ব্বেই বলিয়াছি, জ্যোতিবাবু এককালে শির-সামুদ্রিক (Phrenology) বিদ্যার খুবই চর্চ্চা করিতেন। এই সময় "সাধনা"য় একবার এক বিজ্ঞাপন দেওয়া হইল যে—যে-কোন ব্যক্তি জোড়াসাঁকো বাটীতে আসিয়া জ্যোতিবাবুর নিকট, ৭টা হইতে ১১টার মধ্যে মাথা-পরীক্ষা করাইতে পারিবেন। লোকে হুজুগ্‌ চায়। দুইটি চারিটি দশটি করিয়া ক্রমশঃ লোকসংখ্যা দিন দিন বাড়িতে লাগিল। শেষে এত লোক আসিতে আরম্ভ করিল যে, বেলা দুইটা তিনটা পর্য্যন্ত অনবরত পরীক্ষা করিয়াও তিনি শেষ করিতে পারিতেন না।

অনেক দিন হইতে জ্যোতিবাবুর ইচ্ছা ছিল, বিদ্যাসাগরমহাশয়ের ছবি আঁকেন ও তাঁহার মস্তক-পরীক্ষা করেন, কিন্তু এ সুযোগ তাঁহার ঘটিয়া উঠে নাই। "বালকে" বিদ্যাসাগরমহাশয়ের যে ছবি ও মস্তক-পরীক্ষার ফল প্রকাশিত হইয়াছিল, সেটা বিদ্যাসাগরমহাশয়ের প্রচলিত বাজারে বিক্রীত ছবি দেখিয়া আঁকা। একদিন কোনও একটি বিবাহ-সভায় জ্যোতিবাবুর সহিত বিদ্যাসাগরমহাশয়ের সাক্ষাৎ হয়। জ্যোতিবাবু তাঁহার অভিপ্রায় জানাইলে, তিনি একদিন জ্যোতিবাবুকে তাঁহার বাসায় যাইতে বলিয়াছিলেন, কিন্তু ইহার অল্পদিন পরেই, সমগ্র বঙ্গদেশ এবং বাঙ্গালী জাতিকে কাঁদাইয়া তিনি স্বর্গপ্রয়াণ করেন। জ্যোতিবাবুর এ সাধ আর পূর্ণ হইল না, এজন্য তিনি এখনও দুঃখ করেন।



বিদ্যাসাগর মহাশয়ের শেষ-শয্যা

জ্যোতিবাবুর সঙ্গীতপ্রিয়তা, Phrenology ও চিত্রাঙ্কন-পটুতা লক্ষ্য করিয়া দ্বিজেন্দ্রনাথ একবার একটি ব্যঙ্গ কবিতা রচনা করিয়াছিলেন, তাহা হইতে একটু উদ্ধৃত করিয়া দিলাম ( কবিতাটি অপ্রকাশিত ) ঃ—

"বেয়ালা কি মিঠে অমৃতের ছিটে
ঐ হাতটিতে শুনায়,
পিয়ানো ঢং ঢং ঢ ঢং ঢং,
সেতার গুন্‌গুনায়।
মাথার তত্ত্ব খুঁজি, পুঁথি করেন পুঁজি,
মাথা পেলে আর কিছু চান না।
ল'ন্ যবে ছবি মনে ভাবে কবি
"হইয়াছে, থামো—আন্না,
চক্ষে আসিয়াছে মোর কান্না!"

জ্যোতিবাবু বলেন, অতিলৌকিক রহস্য-ব্যাপার জানিবার জন্য তাঁহার একবার বড়ই কৌতূহল জন্মিয়াছিল। কোথাও কোনও প্রসিদ্ধ গণৎকার বা ভবিষ্যদ্‌বক্তা বা ঐ জাতীয় একটা-কিছু আসিয়াছে শুনিলেই, তিনি অমনি বন্ধুবান্ধবসহ সেইখানে গিয়া হাজির হইতেন। কিন্তু পনের-আনা ভাগই আন্দাজ ও বাকিটুকু ফাঁকি দেখিয়া অবিলম্বেই তাঁহার সে সখ মিটিয়া গিয়াছিল। কোষ্ঠীর ফলাফলেও তিনি আর বিশ্বাসস্থাপন করিতে পারেন নাই। তিনি বলেন, 'এ সমস্ত ব্যাপার বৈজ্ঞানিক পদ্ধতি-অনুসারে পরীক্ষিত হওয়া উচিত।'

"প্ল্যাঞ্চেটে"র কাণ্ড দেখিয়া, তিনি কখনকখনও খুবই আশ্চর্য্য বোধ করিয়াছেন। তিনি বলিলেন, "একবার আমার গুণুদাদা এবং ভগিনীপতি যদুনাথ কর্ত্তৃক ধৃত প্ল্যানচেট-কাষ্ঠফলকে কৈলাস মুখুয্যের প্রেতাত্মা আবির্ভূত হইয়াছিল। কৈলাস মুখুয্যে আমাদের বাড়ীর একজন পুরাতন

কর্ম্মচারী। লোকটি খুরই মজলিসি ও সুরসিক ছিল। তাহার প্রেতাত্মাকে পরলোকের কথা জিজ্ঞাসা করায়, বলিল :—"আমি কত কষ্ট করিয়া, মরিয়া যাহা জানিয়াছি, আপনারা না মরিয়াই তাহা জানিতে চাহেন কোন সাহসে ? আপনারা ত বড় মজার লোক দেখি ?" তাহার পর অনেক পীড়াপীড়ি করায় সে পরলোক সম্বন্ধে যে দুই চারিটি কথা বলিয়াছিল, তাহা তোমাকে বলিতেছি :—

"আপনারা যাহাকে "ইস্ফীয়ার" ( sphere ) বলেন, মৃতেরা মৃত্যুর পর সেইরূপ এক-এক ইস্ফীয়ারে গমন করে।"

"সকলেরই যাত্রা-পথ এক।"

"প্রথমে কিছুকাল নিদ্রাবস্থায় থাকে।"

"এখানে, মশায়, আর যাই থাক্, পেটের জ্বালা নাই।"

"যে ঘরে এই সব কাণ্ড হইতেছিল, সেই ঘরে কয়দিন হইতে জমিদারীসংক্রান্ত দরকারী একটা কাগজ খোঁজ করিয়া পাওয়া যাইতেছিল না। প্রেতাত্মাকে আমরা সেই কাগজখানির সন্ধান জিজ্ঞাসা করিলাম। উত্তর পাইলাম—জলের পাইপ্‌ওয়ালা অমুক ব্যক্তির নিকট খোঁজ করুন, পাবেন। আমরা অতিশয় আশ্চর্য্যান্বিত হইয়া গেলাম। পরে দেখা গেল যে—সেই পাইপ্‌ওয়ালার বিল প্রভৃতি কতকগুলি কাগজের সঙ্গে উক্ত কাগজখানিও ভুলক্রমে চলিয়া গিয়াছিল।"

(এবম্প্রকার সখ যখন মিটিল, তখন জ্যোতিবাবু আবার সঙ্গীতে মনোনিবেশ করেন। সহজ ও সরল প্রণালীতে কিরূপে গানের স্বরলিপি হইতে পারে, এই দিকে তাঁহার দৃষ্টি প্রথম আকৃষ্ট হইল। এইজন্য প্রথম প্রথম "ভারতী"তে জ্যোতিবাবু সংখ্যামাত্রিক স্বরলিপিপদ্ধতি প্রকাশ করিতেন। পরে তাহা অপেক্ষা আরও সহজ সরল এবং শিক্ষার্থীরও বোধগম্য করিবার নিমিত্ত আকার-মাত্রিক স্বরলিপি



শ্রীযুক্ত জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর ( যৌবনে )

আবিষ্কার করিলেন। সেগুলি সে সময় "সাধনা"য় প্রকাশিত হইত। এই শেষোক্ত পদ্ধতিই এখন সর্ব্বসাধারণে গৃহীত এবং প্রচলিত।)

এই সময় জ্যোতিবাবু সত্যেন্দ্রনাথের নিকট সেতারায় গমন করেন। সেখানে গিয়া একজন মারাঠী পণ্ডিতের নিকট তিনি মারাঠী ভাষা শিখিতে আরম্ভ করিয়াছিলেন। এই মারাঠী শিক্ষার ফলে তিনি তৎকালের "সাধনা"য় মারাঠী ও বাঙ্গলা ভাষার তুলনা করিয়া সমালোচনামূলক একটি প্রবন্ধ লিখিয়াছিলেন। শ্রীযুক্ত দত্তাত্রয় বলবন্ত পারস্‌নীস্ প্রণীত "ঝাঁশি সংস্থান মহারাণী লক্ষ্মীবাই সাহেব হ্যাচে চরিত্র" গ্রন্থ হইতে গ্রন্থকারের অনুমতি লইয়া, তিনি "ঝাঁশির রাণী" লেখেন। "চল্‌রে চল্ সবে ভারতসন্তান, মাতৃভূমি করে আহ্বান" এই বিখ্যাত গানটিও এই সময় এই সেতারাতেই রচিত হয়।

জ্যোতিবাবু বলিলেন, "একদিন মেজ'বৌঠাকুরাণী আমায় বলিলেন—'অনেকদিন তুমি নাটক রচনা কর নাই—একখানা নাটক এইখানে লিখে ফেল।' আমি বলিলাম—এখন আমার মাথায় কোন' প্লট্ নাই, লেখা হইবে না। তিনি শুনিলেন না; জবরদস্তি আমাকে একটা ঘরে পূরিয়া, তারকদাদার (স্যর্ পালিতের) কন্যা লীলুকে আমার পাহারায় নিযুক্ত করিয়া, দরজা বন্ধ করিয়া দিলেন। যতক্ষণ নাটক না লেখা হইবে, ততক্ষণ আর আমার মুক্তি নাই। দায়ে পড়িয়া এইরূপে "হিতে বিপরীত" রচিত হইল। এই ক্ষুদ্র নাটিকাখানি পরে আমাদের বাড়ীতে ও সঙ্গীতসমাজে বহুবার অভিনীত হয়।"

(পুনায় সত্যেন্দ্রনাথের নিকট অবস্থান কালে, তথাকার "গায়ন-সমাজ" দেখিয়া কলিকাতায় তদনুরূপ একটি সভাস্থাপন করিতে জ্যোতিবাবুর ইচ্ছা হয়। কলিকাতায় ফিরিয়া, তিনি "গায়ন-সমাজে"র আদর্শে এক সভা প্রতিষ্ঠা করিতে উদ্যোগী হইলেন। উদ্দেশ্য—

বাঙ্গলা দেশে সঙ্গীতশিক্ষা, সঙ্গীত অধ্যাপনা, তাহার প্রচার এবং বাঙ্গলার অভিজাত ও মধ্যবিত্ত লোকদের মধ্যে সদ্ভাবস্থাপন।

তদনুসারে শীঘ্রই এক অনুষ্ঠানপত্র প্রস্তুত হইল। সকল সংবাদ-পত্রেই এই অনুষ্ঠানপত্র এবং উক্ত সভার উদ্দেশ্য বিজ্ঞাপিত হইল। দেশের অনেক সুধী এবং দেশহিতৈষী মহাত্মা এইরূপ একটি সমিতি বা সঙ্ঘের অভাব ও তন্নিবারণের আবশ্যকতাও বুঝিলেন। সভাস্থাপন-কল্পে একটি কার্য্যনির্ব্বাহক সমিতি গঠিত হইল। চাঁদার জন্য জ্যোতি-রিন্দ্রনাথ ধনীদের দ্বারস্থ হইলেন। কেহ সহস্র, কেহ পঞ্চশত, কেহ বা দুইশত রজতমুদ্রা দান করিবেন বলিয়া স্বাক্ষর করিলেন। জ্যোতিরিন্দ্র-নাথ নিজ পরিবার হইতেই দ্বিসহস্রেরও অধিক টাকা সংগ্রহ করিয়া দিয়াছিলেন। সভা স্থাপিত হইল, নাম হইল—"ভারত সঙ্গীত সমাজ।"

প্রথমে সমাজ স্বর্গীয় কালীপ্রসন্ন সিংহ মহাশয়ের বাটীতেই বসিত। সকলশ্রেণীর লোকেই এই সমাজের সভ্য হইতে লাগিলেন। সম্মিলিত উদ্যমে এবং ঐকান্তিক আগ্রহে বেশ কায চলিতে লাগিল; সমাজও নিজের উদ্দেশ্যপথে দ্রুত অগ্রসর হইতেছিল। কোনও গুণীব্যক্তি কলি-কাতায় আসিলেই, এই সমাজে তাঁহার গানবাজনা হইত। কলিকাতার অনেক বড়লোক এবং মধ্যবিত্ত গৃহস্থ নিয়মিতভাবে সভায় যোগদান করিতেন এবং পরস্পর বেশ মেলামেশাও হইত। কিন্তু বাঙ্গালীর সমবেত কার্য্যে দেবতার অভিশাপ আছে, সেই অভিশাপের ফলে অনতিবিলম্বেই মতদ্বৈধ ঘটিল এবং সমাজও দুই ভাগে বিভক্ত হইয়া পড়িল।

এবারকার দলাদলিতে বেশ গাঢ় রকমের একটু ঢলাঢলিও হইল। একদল অন্যদলকে "সঙ্গীতসমাজ" হইতে নির্ব্বাসিত করিতে চায়, প্রতিপক্ষও "বিনা যুদ্ধে নাহি দিবে সূচাগ্রপ্রমাণ ভূমি" বলিয়া কৃতসংকল্প। ফলে জোর-দখল এবং ফৌজদারী মোকদ্দমা।



সত্যেন্দ্রনাথ ঠাকুর I. C. S.

জ্যোতিবাবু তখন পুলিশকোর্টের অনারারি ম্যাজিষ্ট্রেট্, তিনিও হইলেন সাক্ষী। তুমুল মোকদ্দমা চলিল। যাহা কিছু সঞ্চিত অর্থ ছিল, এই গৃহবিবাদে প্রায় সমস্তই ব্যয়িত হইল। প্রথম দল মোকদ্দমায় হারিয়া গৃহচ্যুত হইলেন।

বিজেতারা সিংহমহাশয়ের বাটীতেই আখ্ড়া চালাইতে লাগিলেন। প্রথমতঃ সদ্য সদ্য মোকদ্দমা জিতিয়া যেরূপ উৎসাহ ছিল, পরে কর্পূরের মত সেটা উবিয়া গেল—যেমন আমাদের সকল কাযেই গিয়া থাকে।

জ্যোতিবাবু বলিলেন—"হারিয়া অবধি অন্য দলের উৎসাহ দ্বিগুণ উদ্দীপিত হইল; অন্যত্র বাড়ী ভাড়া লইয়া সেইখানে "ভারত সঙ্গীত-সমাজ" নামে সমাজের পুনঃপ্রতিষ্ঠা হইল। এখনও সেই বাড়ীতেই "ভারত সঙ্গীত-সমাজ" চলিতেছে। এবার এ-দলের পৃষ্ঠপোষক হইলেন, কুমার মন্মথনাথ মিত্র। মিত্র মহোদয়ের সাহায্যেই সঙ্গীত-সমাজ হারিয়াও জিতিয়াছিল, এবং আজও তাহা সেই পাষাণভিত্তির উপরেই দণ্ডায়মান। কুমার প্রথম হইতেই সঙ্গীত-সমাজকে নানাপ্রকারে সাহায্য করিয়া আসিতেছেন; তাঁহার সহানুভূতি ভিন্ন আজ পর্য্যন্ত কখনই ইহার অস্তিত্ব থাকিত না। তবে সঙ্গীত-সমাজ আপনার উদ্দেশ্য যে কতদূর সফল করিয়াছে—তাহা দেশের জনসাধারণ বিচার করিবেন।")

সঙ্গীত-সমাজে "অশ্রুমতী" "পুনর্ব্বসন্ত" "বসন্তলীলা" "হিতে বিপরীত" "অলীকবাবু" প্রভৃতি বইগুলি বহুবার অভিনীত হইয়াছিল।

সঙ্গীত-সমাজের সহিত জ্যোতিবাবুর সম্বন্ধ যখন খুব ঘনিষ্ট, সেই সময়ে দোয়ার্কিনদিগের ব্যয়ে "বীণাবাদিনী" নামে, তিনি সঙ্গীতবিষয়ক একখানি মাসিকপত্র সম্পাদন করেন। এখানি বৎসর-দুই চলিয়া বন্ধ হইয়া যায়।)

তাহার পর ত্রিপুরার স্বর্গীয় নৃপতি রাধাকিশোর মাণিক্য-দেববর্ম্মন্ বাহাদুর জ্যোতিবাবুকে সঙ্গীতবিষয়ক আর একখানি মাসিকপত্র সম্পাদন

করিতে অনুরোধ করেন। এই অনুরোধক্রমেই জ্যোতিবাবু তখন "ভারত সঙ্গীত-সমাজ" হইতে ("সঙ্গীত-প্রকাশিকা" নামে সঙ্গীতবিষয়ক একখানি মাসিকপত্র বাহির করেন। মহারাজা বাহাদুর ইহার ব্যয়-নির্ব্বাহার্থ মাসিক ৫০৲ টাকা করিয়া অর্থসাহায্য করিতেন। কাগজ খানি দশ বৎসর ছিল। মহারাজা বাহাদুরের আকস্মিক ও শোচনীয় মৃত্যুর পর বর্ত্তমান মহারাজার সাহায্যেও কিছুদিন চলিয়াছিল। পরে তিনি এই অর্থসাহায্য রহিত করায়, কাগজও বন্ধ হইয়া যায়।)

জ্যোতিবাবু "সঙ্গীত-সমাজের" সংস্রবে থাকিতে থাকিতেই, সংস্কৃত নাটক গুলিকে বঙ্গভাষায় অনুবাদ করিয়া ফেলেন। তিনি বলিলেন, "একদিন মেজ'বৌঠাকুরাণী আমাকে "শকুন্তলা" পড়িতে বলিলেন। ইহার আগে আমি সংস্কৃত নাটক একখানিও পড়ি নাই। "শকুন্তলা" পড়িয়া আমি বাস্তবিকই মুগ্ধ হইয়া গেলাম। ভাবিলাম, এ জিনিষ এখনও কেন বাঙ্গলা ভাষায় তর্জ্জমা হয় নাই। দুই এক জনকে অনুবাদ করিতে অনুরোধও করিয়াছিলাম। কিন্তু কেহই তেমন গরজ করিলেন না। আমি নিজেই আরম্ভ করিয়া দিলাম।"

১৩০৬ হইতে ১৩১১ সালের মধ্যেই যথাক্রমে "অভিজ্ঞান-শকুন্তলা" (১৩০৬), "উত্তর-চরিত" "মুদ্রারাক্ষস" "রত্নাবলী" "মালতী-মাধব" (১৩০৭), "প্রবোধ-চন্দ্রোদয়" "বেণী-সংহার" "মহাবীর-চরিত" "মালবিকাগ্নিমিত্র" "বিক্রমোর্ব্বশী" "চণ্ড-কৌশিক" (১৩০৮) "নাগানন্দ" (১৩০৯) "বিদ্ধশাল-ভঞ্জিকা" "ধনঞ্জয়-বিজয়" (১৩১০) "কর্পূর-মঞ্জরী" ও "মৃচ্ছকটিক" (১৩১১) অনুবাদিত ও প্রকাশিত হয়।

## বেদব্যাসের বিশ্রাম

জ্যোতিবাবু বলিলেন,—"ক্রমে ক্রমে আমার বাল্যসহচর বন্ধুবান্ধব, একে একে সকলেই ভবধাম পরিত্যাগ করিলেন। অবশেষে কৃষ্ণবিহারীও চলিয়া গেলেন। মধ্যে, কৃষ্ণবিহারীর সঙ্গে বড় একটা দেখা সাক্ষাৎও হইত না; কিন্তু ইদানীং তাঁহার সহিত আমার বন্ধুত্ব যেন আরও গাঢ়তর হইয়া উঠিয়াছিল। তিনি প্রত্যহ সন্ধ্যার সময় আমাদের বাড়ী আসিতেন। আমরা ছাদের উপর মাদুর পাতিয়া দুইজনে মুখোমুখী বসিয়া মন খুলিয়া খুব গল্প করিতাম। একদিকে তাঁহার যেমন অগাধ পাণ্ডিত্য, অন্যদিকে তেমনি আবার তাঁহার হৃদয়ও স্নেহমমতায় পরিপূর্ণ ছিল। তাঁহার অসাধারণ মনের বল ও আশ্চর্য্য কষ্টসহিষ্ণুতা ছিল। যখন তাঁহার সায়েটিকা রোগের যন্ত্রণা বাড়িয়া উঠিত, তখন তিনি "ইণ্ডিয়ান মিরারে"র জন্য ইংরাজি প্রবন্ধ লিখিয়া, সেই যন্ত্রণা ভুলিয়া থাকিতেন। তাঁহার বাঙ্গলা লেখা অভ্যাস ছিল না—কিন্তু পরে, সাধনার বলে, বাঙ্গলা লেখাতেও তিনি সিদ্ধহস্ত হইয়াছিলেন। বাঙ্গলাভাষায় "অশোক-চরিত্র" প্রভৃতি গ্রন্থ কৃষ্ণবিহারীরই রচনা।"

জ্যোতিবাবু স্বাস্থ্যলাভের জন্য ইতিপূর্ব্বে কয়েকবার রাঁচী আসিয়াছিলেন। বারকয়েক রাঁচী আসা-যাওয়াতে, রাঁচী তাঁহার খুব ভাল লাগিয়াছিল। তাহার ফলেই তিনি এখানে এখন "শান্তিধাম" নির্ম্মাণ করিয়া বাস করিতেছেন।

জীবন কথা শেষ করিয়া তিনি বলিলেন, "যতদূর মনে পড়িল, তাহা ত' বলিলাম। এখন এইখানেই বেদব্যাসের বিশ্রাম! তোমার পাঠকেরাও হয়ত হাঁপ্ ছাড়িয়া বলিবেন—'রাম বল, বাঁচ্লাম'।"


দ্বারকানাথ ঠাকুর
দেবেন্দ্রনাথ ঠাকুর ( মহর্ষি )
৺গিরীন্দ্রনাথ
৺নগেন্দ্রনাথ
দ্বিজেন্দ্র
সত্যেন্দ্র
৺হেমেন্দ্র
৺বীরেন্দ্র
সৌদামিনী
জ্যোতিরিন্দ্র
শরৎকুমারী
সোমেন্দ্র
রবীন্দ্র
৺গণেন্দ্র
৺গুণেন্দ্র
৺বলেন্দ্র
স্বর্ণকুমারী
বর্ণকুমারী
রথীন্দ্র
দ্বিপেন্দ্র, অরুণেন্দ্র, ৺নীতীন্দ্র, সুধীন্দ্র, কৃতীন্দ্র
সুরেন্দ্র
৺হিতেন্দ্র
ক্ষিতীন্দ্র
ঋতেন্দ্র
গগনেন্দ্র
সমরেন্দ্র
অবনীন্দ্র
দীনেন্দ্র
অজীন্দ্র
সৌম্যেন্দ্র
স্বরীন্দ্র
সুবীরেন্দ্র
হৃদিন্দ্র
ক্ষেমেন্দ্র
ঋদ্ধীন্দ্র
সুভোগেন্দ্র
অলকেন্দ্র
৺সমীরেন্দ্র
সুব্রীন্দ্র
৺গেহেন্দ্র
কনকেন্দ্র
নবেন্দ্র



মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর

( ৮৭ বৎসর বয়সে )

# পরিশিষ্ট

## তত্ত্ববোধিনী পত্রিকার জন্ম-কথা

১৭৬৫ শকের, ১৮৪৩ খ্রীষ্টাব্দ (সন ১২৫০ সালে, ১লা ভাদ্র তারিখে তত্ত্ববোধিনী পত্রিকা প্রথম প্রকাশিত হয়।

১৭৬১ শকে (১৮৩৯ খৃষ্টাব্দে) মহর্ষি দেবেন্দ্রনাথ প্রথমে "তত্ত্ববোধিনী সভা" নামে এক সভাস্থাপন করেন; সে সভার প্রথম ও প্রধান উদ্দেশ্য ছিল যে, শাস্ত্রগ্রন্থসমূহের মর্ম্ম বাঙ্গালী জনসাধারণের উপযোগী করিয়া দেশে তাহার সুপ্রচার করা। এতৎকল্পে সেই সঙ্গে সঙ্গে "তত্ত্ববোধিনী পাঠশালা" নামে একটি পাঠশালাও খোলা হইল—যাহাতে কেবল বাঙ্গলা ভাষাই শিক্ষা দেওয়ার ব্যবস্থা ছিল। এ পাঠশালায় আর অন্য কোনও ভাষার অধ্যাপনা হইত না।

১৮৩০ খ্রীষ্টাব্দে পাদ্রী ডফ্ রাজা রামমোহন রায়ের বিশেষ সাহায্যে স্বপ্রতিষ্ঠিত স্কুলের পত্তন করিলেন। ডফ্ সাহেব তাঁর তেত্রিশ বৎসর খৃষ্টধর্ম্ম প্রচার কার্য্যের (১৮৩০—১৮৬৩ খৃষ্টাব্দের) মধ্যে দুই বার য়ুরোপ ও আমেরিকা পরিভ্রমণ করে' অর্থসংগ্রহের চেষ্টা করেন। সেকালে য়ুরোপ ও আমেরিকাতে খৃষ্টীয়েতর ধর্ম্মকে, বিশেষত হিন্দুধর্ম্মকে, অতি জঘন্য মূর্ত্তিতে চিত্রিত করে' খৃষ্টধর্ম্মের শ্রেষ্ঠত্ব প্রতিপাদন করলে, তথাকার দানশীল ধর্ম্মপরায়ণ ব্যক্তিগণ স্বভাবতই খ্রীষ্টধর্ম্মের সিংহাসন সুপ্রতিষ্ঠিত করবার জন্যে, বিস্তর অর্থ-সাহায্য করতেন। পূর্ব্বাপর প্রায় সকল মিশনরীই এই সহজ উপায়ে আপনাপন ধর্ম্মসম্প্রদায়ের সাহায্যকল্পে অর্থ-সংগ্রহ করতেন। ডফ্ সাহেবও এমন সহজ উপায়ের আশ্রয়গ্রহণে দ্বিধা করেন নাই। ১৭৫৬ শকে (১৮৩৪ খৃষ্টাব্দে) প্রথমবার স্বদেশে ফিরে যান এবং সেখানে ১৭৬১ শকে (১৮৩৯ খৃষ্টাব্দে) India

and India's missions (ভারত ও ভারতের ধর্ম্মসম্প্রদায় সকল) প্রবন্ধে হিন্দুধর্ম্ম এবং তৎসম্বন্ধে কৃতজ্ঞতার পাশ কাটাইয়া, ব্রাহ্মসমাজের প্রতি তীব্র আক্রমণ ও কটূক্তি বর্ষণ করিতে কুণ্ঠিত হন নি।

এই ঘটনায় দেবেন্দ্রনাথের হৃদয়ে খুবই আঘাত লাগিয়াছিল। তাঁর হৃদয়ে ডফ্‌সাহেব কর্ত্তৃক ব্রাহ্মসমাজের প্রতি নিন্দাবাদের প্রতিবাদ কর্‌বার ইচ্ছা প্রবল হয়ে উঠ্‌ল। কিন্তু সে সময়ে না ছিল এমন কোন কাগজ যাতে তিনি আপনার মনোভাব সকল ব্যক্ত কর্‌তে পার্‌তেন, আর না ছিল এমন কোন বন্ধুবান্ধব যাদের সঙ্গে তিনি এ বিষয়ে পরামর্শ কর্‌তে পার্‌তেন। ১৭৬১ শকে (১৮৩৯ খৃঃ) তত্ত্ববোধিনী সভা সবেমাত্র স্থাপিত হয়েছিল। পরে যখন ব্রাহ্মসমাজের সঙ্গে সম্মিলনের ফলে তত্ত্ববোধিনী সভা সুপ্রতিষ্ঠিত হোল এবং সেই সঙ্গে অন্তত ছোটখাটো একটি দল বেঁধে গেল, তখন দেবেন্দ্রনাথ একখানি মাসিকপত্র প্রকাশের প্রস্তাব কর্‌তে সাহসী হলেন। এই পত্রিকার নাম হোল, তত্ত্ববোধিনী পত্রিকা। ১৭৬৫ শকের ১লা ভাদ্র ইহার শুভ জন্মদিবস।

নামে অবশ্য ইহা তত্ত্ববোধিনী সভার মুখপত্র এবং সেই সভার তত্ত্বাবধানে প্রকাশিত হলেও, প্রকৃতপক্ষে ইহা দেবেন্দ্রনাথের নিজস্ব ছিল—তিনিই ইহার সমুদয় ব্যয়ভার বহন কর্‌তেন। এই পত্রিকাপ্রকাশ করায়, দেবেন্দ্রনাথের অল্প সাহস ও প্রতিভার পরিচয় পাওয়া যায় নি। সে সময়ে বঙ্গসাহিত্যের এবং বঙ্গসাহিত্যপ্রিয় পাঠকেরও সম্পূর্ণ অভাব ছিল। দেবেন্দ্রনাথের এটা বেশ জানা ছিল যে, এই পত্রিকাদ্বারা বঙ্গসাহিত্যও যেমন গ'ড়ে তুলতে হবে, তেমনি বঙ্গসাহিত্যের পাঠকেরও সৃষ্টি কর্‌তে হবে। বঙ্গদেশের পক্ষে এরূপ একখানি মাসিকপত্র প্রকাশ করা বল্‌তে গেলে একটি সম্পূর্ণ নূতন ঘটনা। যে সকল উদ্দেশ্য নিয়ে পত্রিকা জন্মগ্রহণ করেছিল, পত্রিকার প্রথম সংখ্যাতেই একটি ঘোষণাপত্রে সেই

উদ্দেশ্যগুলি বিবৃত হয়েছে। কি উচ্চআদর্শ নিয়ে যে তত্ত্ববোধিনী পত্রিকা বঙ্গদেশে অবতীর্ণ হয়েছিল, তাহা সেই ঘোষণাপত্রেই সুপরিস্ফুট রয়েছে।

পত্রিকার সেই উদ্দেশ্যপরিচায়ক ঘোষণাপত্র নিম্নে উদ্ধৃত হোল—

"কোন নূতন পত্রপ্রকাশ হইলে, সেই পত্রপ্রকাশের তাৎপর্য্য অবগত হইতে অনেকে অভিলাষ করেন, অতএব তত্ত্ববোধিনী সভার অধ্যক্ষেরা যে অভিপ্রায়ে এতৎপত্রিকার সৃষ্টি করিলেন, তাহার স্থূল বৃত্তান্ত এ স্থলে অতি সংক্ষেপে ব্যক্ত করা যাইতেছে।

"তত্ত্ববোধিনী সভার অনেক সভ্য পরস্পর দূর দূর স্থায়ী প্রযুক্ত,সভার সমুদয় উপস্থিত কার্য্য সর্ব্বদা জ্ঞাত হইতে পারেন না, সুতরাং ব্রহ্মজ্ঞানের অনুশীলন এবং উন্নতি কি প্রকারে হইবেক? অতএব তাঁহাদের এ সকল বিষয়ের অবগতি জন্য এই পত্রিকাতে সভার প্রচলিত কার্য্যবিষয়ক বিবরণ প্রচার হইবেক।

"অনেক সভ্য দূরদেশবশত বা শরীরগত অসুস্থতাহেতু বা কোন কার্য্যক্রমে অথবা অন্য কোনও দৈববিপাকে ব্রাহ্মসমাজে উপস্থিত হইতে অশক্ত হয়েন, বিশেষত তাঁহাদিগের নিমিত্ত উক্ত সমাজের ব্যাখ্যান, সময়ে সময়ে এই পত্রিকাতে প্রকটিত হইবেক।

"মহাত্মা শ্রীযুক্ত রাজা রামমোহন রায় কর্ত্তৃক ব্রহ্মজ্ঞানবিষয়ে যে সকল গ্রন্থ প্রস্তুত হইয়াছিল, তাহাতে এইক্ষণে সাধারণের আকাঙ্খা হইয়াছে এবং অনেকে তাহার মর্ম্ম জানিতে বাসনা করেন, অতএব সেই সকল গ্রন্থ এবং অন্য যে কোন গ্রন্থ, যাহাতে ব্রহ্মজ্ঞানের প্রসঙ্গ আছে, তাহা এই পত্রিকাতে উদ্ধৃত হইবেক।

"পর-ব্রহ্মের উপাসনার প্রকার এবং তাঁহার স্বরূপ লক্ষণ জ্ঞাপনার্থে এবং সর্ব্বোপাসনা হইতে পরব্রহ্মের উপাসনা সর্ব্বোৎকৃষ্ট হইয়াছে, ইহা জানাইবার নিমিত্ত আমাদিগের শাস্ত্রের সার মর্ম্ম সংগৃহীত হইবেক।

"বিচিত্র শক্তির মহিমাজ্ঞাপনার্থে সৃষ্ট বস্তুর বর্ণনা এবং অনন্ত বিশ্বের আশ্চর্য্য কৌশল প্রকাশিত হইবেক।

"কুকর্ম্ম হইতে নিবৃত্ত হইবার চেষ্টা না থাকিলে ব্রহ্মজ্ঞানে প্রবৃত্তি হয় না, অতএব যাহাতে লোকের কুকর্ম্ম হইতে নিবৃত্ত থাকিবার চেষ্টা হয় এবং মন পরিশুদ্ধ হয় এমত সকল উপদেশ প্রদত্ত হইবেক।

"বৈষয়িক সম্বাদপত্রে পরমার্থঘটিত রচনাপ্রকাশের প্রথা না থাকাতে অনেক জ্ঞানীব্যক্তি আপনাদিগের অভিলষিত রচনা প্রকাশ করিতে অশক্ত ছিলেন। অতএব এই পত্রিকাপ্রকাশ হইয়া তাঁহাদিগের সেই খিন্নতা এইক্ষণে নিবৃত্ত হইল এবং সর্ব্বসাধারণসমীপে মনোগত জ্ঞানালোকের প্রকাশ হইবার বিলক্ষণ উপায় হইল।

"এই অমূল্য পত্রিকা তাহার চিরজীবন, একবৎসর কাল পর্য্যন্ত প্রতি-মাসের প্রথম দিবসে উদিত হইয়া তত্ত্ববোধিনী সভার সভ্যদিগের এবং তাহার বন্ধুদিগের মনোরঞ্জন করিবেন। যদি তাহারদিগের স্নেহের দ্বারা এই পত্রিকার পরমায়ু বৃদ্ধি হয়,তবে তৎকালে ইহার সমাচার দেওয়া যাইবেক।"

পত্রিকাতে রামমোহন রায়ের গ্রন্থাবলী এবং অন্যান্য ব্রহ্মজ্ঞান প্রসঙ্গী গ্রন্থপ্রকাশের কথা বড়ই সময়োপযোগী ও শিক্ষিতমণ্ডলীর চিত্তাকর্ষক হইয়াছিল। রামমোহন রায়ের জীবিতকালে এ-দেশবাসী অনেকে তাঁর শত্রু হয়ে দাঁড়িয়েছিলেন, কিন্তু তাঁর দেহান্তরপ্রাপ্তির পর এ-দেশের শিক্ষিতমণ্ডলী তাঁর মহত্ত্ব উপলব্ধি করে, তাঁর প্রতি সম্মানপ্রদর্শনে অগ্রসর হয়েছিলেন। তাঁর গ্রন্থাবলীর প্রতি যে দেশের লোকের একটা টান হয়েছিল, তাহা উপরোক্ত ঘোষণাপত্র থেকে স্পষ্ট প্রকাশ পায়। তাই তত্ত্ববোধিনী পত্রিকাতে রামমোহন রায়ের গ্রন্থাবলী প্রকাশের কথা শিক্ষিতসম্প্রদায়ের কাছে বড়ই উপাদেয় লেগেছিল। তত্ত্ববোধিনী সভার সভ্যগণের কাছে পত্রিকা বিনামূল্যে প্রেরিত হইত।



স্বর্গীয় দ্বারকানাথ ঠাকুর

ঘোষণাপত্রের আরও দু'একটি বিষয় শিক্ষিত পাঠকসম্প্রদায়ের এবং সমগ্র হিন্দুসমাজের প্রীতিদৃষ্টি আকর্ষণ করেছিল। ব্রহ্মোপাসনার শ্রেষ্ঠত্ব প্রতিপাদনার্থে আমাদের শাস্ত্রের সারমর্ম্ম সংগ্রহ করা তাদের অন্যতর।

এইখানেই তত্ত্ববোধিনী পত্রিকার এবং সঙ্গে-সঙ্গে ব্রাহ্মসমাজের সাম্প্রদায়িক ভাব দাঁড়িয়ে গেল। কিন্তু এর ফলে ব্রহ্মসভার পক্ষপাতী ও বিরোধী উভয় সম্প্রদায়ের বিবাদ-বিসম্বাদ ঘুচে গিয়ে মিলনের পথ প্রশস্ত হোল। শাস্ত্র-সাহায্যে ব্রহ্মোপাসনার শ্রেষ্ঠত্ব প্রতিপাদন কর্‌বার কারণে আমাদের জাতীয় সম্মান পরিরক্ষিত হোল এবং সঙ্গে-সঙ্গে পত্রিকাও হিন্দুসমাজের আদরের সামগ্রী হয়ে উঠ্‌তে লাগ্‌ল।

তত্ত্ববোধিনী পত্রিকা আর একটি বিষয়ের সূত্রপাত করে বঙ্গের তদানীন্তন শিক্ষিতসমাজকে চমকিত করে তুলেছিল। বঙ্গভাষায় বিজ্ঞানের বিষয় নিয়মিতরূপে আলোচনা কর্‌তে প্রবৃত্ত হওয়া সে-কালের লোকদের কাছে খুবই নূতন বোধ হয়েছিল। ঘোষণাপত্রে উল্লিখিত সৃষ্ট বস্তুর বর্ণনা ও অনন্ত বিশ্বের আশ্চর্য্য কৌশল প্রকাশ কর্‌বার অঙ্গীকারসূত্রে বিজ্ঞানবিষয়ক নানা প্রবন্ধ সচিত্র হয়ে পত্রিকার অঙ্গ ভূষিত কর্‌তে লাগ্‌ল। আমরা জানি যে সেকালে বঙ্গের শিক্ষিত-মণ্ডলীর অনেকে এই সকল বৈজ্ঞানিক প্রবন্ধের জন্য তত্ত্ববোধিনী পত্রিকার প্রকাশ প্রতীক্ষা করে থাক্‌তেন। তাঁরা প্রথম প্রথম বিশ্বাসই কর্‌তে পারেন নি যে বঙ্গভাষায় বৈজ্ঞানিক প্রবন্ধ সুচারুরূপে লেখা যেতে পারে।

এই উন্নত ঘোষণাপত্র সম্মুখে রেখে তত্ত্ববোধিনী পত্রিকা কর্ম্মক্ষেত্রে অবতীর্ণ হয়ে স্বীয় কর্ত্তব্যসাধন করে চল্‌তে লাগ্‌ল। দেবেন্দ্রনাথ একটি বৎসর কারো সঙ্গে কোন প্রকার বিবাদ-বিসম্বাদে নামেন নি। প্রথমে তাঁর আশাই ছিল না যে, পত্রিকা এক বৎসরেরও জন্য লোকের হৃদয়-রঞ্জক হয়ে চল্‌তে পার্‌বে। কিন্তু এক বৎসরের পরিবর্ত্তে পত্রিকা নির্ব্বিঘ্নে

দুই বৎসর কাটিয়া গেল এবং পত্রিকার মতামতের উপর লোকে শ্রদ্ধা প্রকাশ করতে লাগল। ডফ্ সাহেব হিন্দুধর্ম্ম ও ব্রাহ্মসমাজের উপরু গালাগালি বর্ষণ করেছিলেন, দেবেন্দ্রনাথ সেটা ভুলতে পারেন নি। যখন, বলতে গেলে, পত্রিকার পাঠক, তত্ত্ববোধিনী সভার সভ্য এবং ব্রাহ্মসমাজের দীক্ষিত সভ্য নিয়ে একটি সম্প্রদায় সুপ্রতিষ্ঠিত হোল, তখন দেবেন্দ্রনাথ ডফ্ সাহেবের সেই "India and India's Missions" পুস্তিকার প্রতিবাদে "Vedantic doctrines vindicated" এবং "Rational analysis of the Gospel" নামক দুইটি প্রবন্ধ লিখে পত্রিকায় প্রকাশ করেন। শুনেছি যে, শেষোক্ত প্রবন্ধে খৃষ্টের ঈশ্বরত্ব খণ্ডিত হয়েছে দেখে ডফ্ সাহেব অত্যন্ত ক্রুদ্ধ হয়ে, তার নাম দিয়েছিলেন "The irrational paralysis of the Gospel"। পূর্ব্বেই বলে এসেছি যে, ডফ্ সাহেবের প্রচারগুণে তদানীন্তন শিক্ষিত-মণ্ডলীর অনেকে খৃষ্টধর্ম্মের প্রতি অনুরক্ত হয়ে পড়েছিলেন। কেহই আশা করতে পারেননি যে, কোন' শিক্ষিত ভারতবাসী আবার হিন্দুধর্ম্মের সমর্থনে লেখনীধারণে অগ্রসর হবেন। উপরোক্ত দুইটি প্রবন্ধপ্রকাশের ফলে তত্ত্ববোধিনী পত্রিকার শক্তিমত্তা শিক্ষিতসমাজে স্বীকৃত হোল। আর ডফ্ সাহেবের সঙ্গে বাদানুবাদের ফলে, তত্ত্ববোধিনী সভার এবং সেই সভা যে ব্রাহ্মসমাজের সঙ্গে সম্মিলিত হয়েছিল, সেই ব্রাহ্মসমাজেরও জাতীয় হিন্দুভাব পরিস্ফুট হয়ে পড়ল। এইরূপে নানা উপায়ে বলতে গেলে তত্ত্ববোধিনী পত্রিকাই এদেশে প্রথম জাতীয় ভাবের পত্তন করে দেয়।

তত্ত্ববোধিনী পত্রিকা যে সকল উপায়ে বঙ্গসাহিত্যের শীর্ষস্থান অধিকার করতে সমর্থ হয়েছিল, গ্রন্থ-সভা সেই সকল উপায়ের অন্ততর। পত্রিকা প্রথম প্রকাশ হবার কিছুকাল পরে "এসিয়াটিক সোসাইটী"র প্রদর্শিত পথ অবলম্বনে তত্ত্ববোধিনী সভার অধীনে এক "গ্রন্থ-সভা" (Paper

Committee ) সংস্থাপিত হোল। সেই সভাতে কোন্ কোন্ প্রবন্ধ পত্রিকাতে প্রকাশের উপযোগী, তাহাই বিবেচিত হোত। পাঁচ জনের বেশী এই সভার সভ্য "গ্রন্থাধ্যক্ষ" থাকা নিয়ম ছিল না। একজন গ্রন্থাধ্যক্ষ অবসর গ্রহণ করলে, অপর একজন মনোনীত হয়ে তাঁর স্থান অধিকার করতেন। রাজেন্দ্রলাল মিত্র, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, শ্যামাচরণ মুখোপাধ্যায়, আনন্দকৃষ্ণ বসু, রাজনারায়ণ বসু, শ্রীধর বিদ্যারত্ন, রাধাপ্রসাদ রায়, দেবেন্দ্রনাথ ঠাকুর প্রভৃতি সমসাময়িক স্বনামধন্য মহোদয়গণ এই সভার সভ্য ছিলেন। সভার নিয়ম এই ছিল যে, পত্রিকার জন্য প্রেরিত প্রবন্ধ অধিকাংশের মনোনীত হলে, প্রয়োজন মত পরিবর্ত্তন সহকারে পত্রিকায় প্রকাশিত হবে। অন্যের কথা দূরে থাকুক—বিদ্যাসাগর মহাশয় বা দেবেন্দ্রনাথের রচিত প্রবন্ধও অধিকাংশ সভ্যের সম্মতিক্রমে প্রকাশিত হোত।

তত্ত্ববোধিনী পত্রিকার স্থায়িত্বলাভের প্রধান কারণ একটি মুদ্রাযন্ত্র লাভ। মাসিকপত্র স্বল্পব্যয়ে নিয়মিত প্রকাশ করতে ইচ্ছা করলে নিজের একটি মুদ্রাযন্ত্র নিতান্তই আবশ্যক। প্রয়োজন বুঝে, রমাপ্রসাদ রায় অক্ষরাদি উপকরণসহ একটি মুদ্রাযন্ত্র তত্ত্ববোধিনী সভাকে প্রদান করেছিলেন। এই মুদ্রাযন্ত্র ব্রাহ্মসমাজের যে কি পর্য্যন্ত উপকার সাধন করেছে, তার ইয়ত্তা হয় না। সময়ে সময়ে এই মুদ্রাযন্ত্রের সাহায্যে লব্ধ অর্থের দ্বারা ব্রাহ্মসমাজের প্রাণরক্ষা হয়ে গেছে। আজও এই মুদ্রাযন্ত্রটি আদিব্রাহ্মসমাজের আয়ের পথ উন্মুক্ত রেখেছে। কলিকাতার হেদুয়াতলার যে বাড়ীতে রামমোহন রায়ের স্কুল বসিত, সেই বাড়ীতে তত্ত্ববোধিনী সভার যন্ত্রালয় প্রথম স্থাপিত হয়।

তত্ত্ববোধিনী পত্রিকার প্রতিষ্ঠার কথা উল্লেখ করলেই অক্ষয়কুমার দত্তের কথা স্বতই মনে আসে। পত্রিকার প্রথমাবস্থার সঙ্গে অক্ষয়কুমার

দত্তের জীবনের কথা অচ্ছেদ্য বন্ধনে গ্রথিত। প্রথম অবধি দ্বাদশ বৎসর কাল একাদিক্রমে অক্ষয়বাবু পত্রিকার সম্পাদনকার্য্যে ব্রতী ছিলেন। বলা বাহুল্য যে, সম্পাদকের ক্ষমতার উপরেই যে কোন সম্বাদপত্র বা সাময়িক পত্রের উন্নতি বা অবনতি নির্ভর করে। অক্ষয়বাবুর মত সম্পাদক না পেলে, তত্ত্ববোধিনী পত্রিকা শিক্ষিতসমাজে নিজ শক্তি প্রতিষ্ঠিত করতে পারত কি না সন্দেহ। অক্ষয়বাবুকে নির্ব্বাচিত করে পত্রিকার সম্পাদনে নিযুক্ত করবার জন্য, বঙ্গদেশ দেবেন্দ্রনাথের নিকট ঋণী। পত্রিকাসম্পাদক তখন গ্রন্থসম্পাদক নামে অভিহিত হতেন। দেবেন্দ্রনাথই গ্রন্থসম্পাদকের বেতন বহন করতেন। বোধ হয় সেই কারণে, পত্রিকায় দেবেন্দ্রনাথেরই মতানুযায়ী প্রবন্ধ সকল প্রকাশিত হোত, অন্তত তাঁর মতবিরোধী কোন প্রবন্ধ প্রকাশিত হোত না।

অক্ষয়বাবুকে গ্রন্থসম্পাদক পদে নিয়োগ সম্বন্ধীয় কথাটি এই :—"কোন্ ব্যক্তিকে ইহার (পত্রিকার) সম্পাদকতার ভার অর্পণ করা যায়, এই গুরুতর বিষয়টি সভার বিবেচ্য হইলে, অবশেষে স্থিরীকৃত হইল যে প্রার্থীগণ 'বেদান্ত ধর্ম্মানুরাগী সন্ন্যাসধর্ম্মের এবং সন্ন্যাসীদিগের প্রশংসা-বাদ' এই বিষয়টি অবলম্বন করিয়া এক একটি প্রবন্ধ লিখিয়া শ্রীদেবেন্দ্রনাথ ঠাকুর মহোদয়ের নিকট প্রেরণ করিবেন। যাহার প্রবন্ধ সর্ব্বোৎকৃষ্ট হইবে, তিনিই সম্পাদকের পদে প্রতিষ্ঠিত হইবেন। ভবানীচরণ সেন, অক্ষয়কুমার দত্ত প্রভৃতি কৃতবিদ্য ব্যক্তিগণের মধ্যে ইহার প্রতিযোগিতা হয়। অক্ষয়-বাবুর প্রবন্ধটি সর্ব্বোৎকৃষ্ট বলিয়া বিবেচিত হইল, ইনিই ঐ কার্য্যে নিযুক্ত হয়েন।"

দেবেন্দ্রনাথ অক্ষয়কুমারের রচনা "অতিশয় হৃদয়গ্রাহী ও মধুর" বলিয়া উল্লেখ করিয়া, বলিয়াছেন—"আমি মনে করিলাম, যদি মতামতের জন্য নিজে সতর্ক থাকি, তাহা হইলে ইঁহার দ্বারা অবশ্যই পত্রিকা

সম্পাদন করিতে পারিব। ফলতঃ তাহাই ঘটিল। আমি অধিক বেতন দিয়া অক্ষয়বাবুকে ঐ কার্য্যে নিযুক্ত করিলাম। তিনি যাহা লিখিতেন, তাহাতে আমার মত-বিরুদ্ধ কথা কাটিয়া দিতাম এবং আমার মতে তাঁহাকে আনিবার জন্য চেষ্টা করিতাম। কিন্তু তাহা আমার পক্ষে বড় সহজ ব্যাপার ছিল না। * * * * ফলতঃ আমি তাঁহার ন্যায় লোককে পাইয়া, তত্ত্ববোধিনী পত্রিকার আশানুরূপ উন্নতি করি। অমন রচনার সৌষ্ঠব তৎকালে অতি অল্প লোকেরই দেখিতাম।"

উনিশ বৎসর বয়সে অক্ষয়কুমারের পিতৃবিয়োগ হয়। সে জন্য তাঁহার সাংসারিক অবস্থা আরও খারাপ হওয়ায়, তাঁহাকে বাধ্য হইয়া লেখাপড়া পরিত্যাগ করিতে হয়। স্কুল ছাড়্‌বার পর অক্ষয়বাবু দ্বারকানাথ ঠাকুর মহাশয়ের কনিষ্ঠ পুত্র নগেন্দ্রনাথ ঠাকুরের শিক্ষকতায় নিযুক্ত হয়েন। এই সময়ে তিনি মুক্তারাম বিদ্যাবাগীশ ও বাসগ্রামের গোপীনাথ ভট্টাচার্য্যের নিকট সংস্কৃত শিক্ষা আরম্ভ করেন। কিছুকাল পরে সংবাদ-প্রভাকরসম্পাদক ঈশ্বরচন্দ্র গুপ্তের অনুরোধে বাঙ্গালা গদ্য লিখিতে আরম্ভ করেন। একদিন অবসরমত ঈশ্বর গুপ্ত তাঁহাকে দেবেন্দ্রনাথের তত্ত্ববোধিনী সভায় আনিয়া, তাঁহাকে সভ্যশ্রেণী ভুক্ত করিয়া দেন। পরে তত্ত্ববোধিনী পাঠশালা স্থাপিত হইলে, অক্ষয়কুমার আট টাকায় আরম্ভ করিয়া, দুই এক মাসের মধ্যেই চৌদ্দ টাকা বেতনে তাহার শিক্ষক পদে নিযুক্ত হয়েন। এই সময়ে তিনি একখানি ভূগোল রচনা করেন। ১৬৭৪ শকে (১৮৪২ খৃষ্টাব্দে) তিনি টাকীর প্রসন্নকুমার ঘোষের সহযোগিতায় "বিদ্যা-দর্শন" নামে একখানি মাসিকপত্র প্রকাশ করেন। ইহা ছয় মাস কাল মাত্র জীবিত ছিল। ১৭৬৫শকে তত্ত্ববোধিনী পাঠশালা বাঁশবেড়ে গ্রামে স্থানান্তরিত হইলে, অক্ষয়বাবু সেখানে যাইতে অস্বীকার করেন। অবশেষে তত্ত্ববোধিনী পত্রিকা প্রকাশ হইলে, তিনি

মাসিক ষাঠ টাকা বেতনে ইহার সম্পাদকতায় নিযুক্ত হয়েন। অক্ষয়কুমার তত্ত্ববোধিনী পত্রিকাকে এত স্নেহ চক্ষে দেখিতেন যে, পরে তিনি পত্রিকার কারণে দেড়শত টাকা বেতনের পদও গ্রহণ করিতে অস্বীকার করিয়াছিলেন। ১৭৭৭শক পর্য্যন্ত দ্বাদশ বৎসর কাল তিনি পত্রিকার সেবায় নিযুক্ত ছিলেন। ১৭৭৭শকে কলিকাতা নর্ম্মালস্কুল স্থাপিত হইলে ঘটনাচক্রে পড়িয়া, বিদ্যাসাগর মহাশয়ের অনুরোধে তাহার প্রধান শিক্ষকের পদ স্বীকার করিতে বাধ্য হইয়াছিলেন। এই বৎসর অবধিই তিনি শিরোরোগে আক্রান্ত হইয়া, বালী গ্রামে গঙ্গাতীরে বাস করিতে থাকেন।

তত্ত্ববোধিনী পত্রিকা সম্পাদন দ্বারা অক্ষয়বাবুর আয় কিছুই অধিক হইত না, কিন্তু তিনি তৎপ্রতি ভ্রূক্ষেপ না করিয়া কার্য্যান্তর পরিহার পূর্ব্বক, নিয়তই উহার উন্নতিবর্দ্ধনার্থ চেষ্টা করিতেন। ঐ চেষ্টা সফল করণাশয়ে স্বয়ং নানাবিধ ইংরাজী গ্রন্থ অধ্যয়ন করেন, ফরাসী ভাষা শিক্ষা করেন, এবং মেডিক্যাল কলেজে গমন করিয়া দুই বৎসর কাল রসায়ণ ও উদ্ভিদ্-শাস্ত্রের উপদেশ গ্রহণ করেন।

তত্ত্ববোধিনী পত্রিকার এক সময়ে ৭০০ জন গ্রাহক ছিল। তাহা: কেবল এক অক্ষয়বাবুর দ্বারা। অক্ষয়কুমার দত্ত যদি সে সময়ে পত্রিকা সম্পাদন না করিতেন, তাহা হইলে তত্ত্ববোধিনী পত্রিকার এরূপ উন্নতি কখনই হইতে পারিত না।

এই তত্ত্ববোধিনী পত্রিকাই দেবেন্দ্রনাথের সর্ব্বপ্রধান স্মৃতিস্তম্ভ।

---

[ ১৩২২ সালের ভাদ্রের (৮৬৫ সংখ্যক) তত্ত্ববোধিনী পত্রিকায়, শ্রীযুক্ত ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর বি. এ, তত্ত্বনিধি মহাশয় লিখিত "তত্ত্ববোধিনী পত্রিকা ও অক্ষয়কুমার দত্ত"প্রবন্ধ হইতে লেখক মহাশয়ের অনুমতিক্রমে সঙ্কলিত।]

সমাপ্ত